বলরাম কাঁদিয়া ফেলিল।

উজ্জ্বল রৌদ্রপ্রভায় ধরণীর রূপ যেন মণিদীপ্তির মত ঠিকরিয়া পড়িতেছিল—গাছের পাতায় সে প্রভার দীপ্তি, নীল আকাশ আভায় ঝল-মল,—দূর্ব্বার অগ্রবিন্দুটী পর্য্যন্ত যেন সবুজ মণিকণা ; কিন্তু বলরামের মনে হইল রূপে বর্ণে সমুজ্জ্বল ধরণী সহসা মলিন বিবর্ণ হইয়া গেছে—তাহারই নির্ম্মম দলনে রূপ লাবণ্য সব বীভৎস দুর্গন্ধময় হইয়া গেল।

*　　　*　　　*

পাপের প্রায়শ্চিত্ত হয়ত অনুতাপ, পরপারের খাতায় চোখের জলে হয়ত পাপের ইতিহাস মুছিয়া যায়, কিন্তু সংসার বড় কঠিন স্থান, সেখানে পাপের নাম অন্যায়—সে অন্যায় চোখের জলে মুছিয়া যায় না—মানুষ মানুষকে এত সহজে রেহাই দেয় না।

বলরামও রেহাই পাইল না, তার উপর সে খোঁচা মারিয়াছিল ভীমরুলের চাকে ; ওই দুর্ভিক্ষপীড়িত গোবৎসটী হইতেছে এ চাকলার জমিদার বাবুর। ধনের গাদায় ও জনের মাথায় তিনি বসিয়া আছেন, অন্যায়ের দণ্ডবিধানের ভার স্বেচ্ছায় তিনি গ্রহণ করিয়াছেন, তিনি সহজে ছাড়িবেনই বা কেন ? স্বেচ্ছায় গ্রহণ করা দায়িত্বের গুরুত্ব যে বড় বেশী।

সন্ধ্যার কাছাকাছি জন চার চাপরাশী আসিয়া হাজির—"চলো তুম্‌হি, বাবুর তলব আসে।"

বলরাম তখনও বাছুরটীকে সেঁক দিতেছিল, মুখের গোড়ায় তার কচি কচি ঘাসের বোঝা, চোখ বুঁজিয়া রোমন্থন করিতে করিতে সে পরম আরামে সেঁক লইতেছিল।

বলরাম মুখ না তুলিয়াই কহিল—"কাহে ?"

চট্ করিয়া একজন বলরামের হাত চাপিয়া ধরিয়া কহিল, "পাকড়কে লে যানে কো হুকুম হ্যায়, বাবুর বাছুর মারিয়েসো তুম্ হি। ই বাছুর বাবুকে আছে।"

বলরাম ভ্রূকুটী করিয়া উঠিল, এমন ভাবে হাত চাপিয়া ধরিতে দেওয়ার অভ্যাস বলরামের কোনদিন ছিল না, একথা দশেও জানিত, সেই জন্যেই চার চার জন লোক একটা লোককে ডাক দিতে আসিয়াছিল, আর ডাক শুনাইবার জন্য প্রস্তুত হইয়াই আসিয়াছিল।

কিন্তু কি জানি কেন আজ বলরাম ভ্রূকুটী সম্বরণ করিয়া কহিল—"ধরতে হবে না, চল যাচ্ছি আমি; দাঁড়াও একটু দরজা বন্ধ করি।"

ঘরে ঢুকিয়া দোকান সামলাইয়া বাছুরটীকে কোলে করিয়া সে আজ বাবুর কাছারীতে অপরাধীর মতই মাথা হেঁট করিয়া চলিল। চাটুজ্জে আসিতেছিলেন দোকানে, পথে দেখা হইতেই তিনি কহিলেন—"কোথায় যাচ্ছ বাবা বলরাম?"

বলরাম উত্তর দিল না, উত্তর দিল চাপরাশী—"বাবুকে কাছারীমে ধরিয়ে লিয়ে যাচ্ছে।"

চাটুজ্জে ব্যগ্র ভাবে কহিলেন, "কেয়া ব্যাপার হোতা হুয়া।"

চাপরাশী কহিল—"বলরাম বাবুর বাছুর মারিয়েসে ঠেঙাইয়ে!"

চাটুজ্জে আর কথা কহিলেন না, লোক কয়টা বেশ একটু দূর চলিয়া গেলে লম্বা লম্বা বকের মত পা ফেলিয়া বলরামের বাগানে ঢুকিতে ঢুকিতে কহিলেন—"রাধে রাধে, বৈষ্ণব হয়ে গো-হত্যে, আরে গায়ে শক্তি আর ঘরে ধন থাকলেই কি এমনি ব্যাভিচারই করে রে বাপু!"

বাবু মুখে বিশেষ কিছু কহিলেন না, বলরাম বাছুরটী নামাইয়া নত হইয়া নমস্কার করিতেই তিনি কহিলেন, "হারামজাদা বোরেগী শালা—"

তারপর যাহা কিছু হাতে-হাতিয়ারে, পায়ের চটীটা হাতে লইয়া

ওই নতুন চক্‌চকে চটী দিয়া বেশ ঘা কতক—আরও হয়তো ঘা কতক পড়িত, কিন্তু প্রবীণ নায়েব হাঁ হাঁ করিয়া হাত ধরিয়া ফেলিয়া কহিলেন, "বেটা শয়তান ধর্ম্মভ্রষ্ট, ওর অঙ্গ স্পর্শ করা কি আপনার শোভা পায়? দিক বেটা পঞ্চাশ টাকা জরিমানা আর পঞ্চাশ টাকা খেসারৎ।"

নায়েব বাবুকে ঘরের ভিতর বসাইয়া মৃদু স্বরে কহিলেন, "সব্বনাশ, সব্বনাশ, ওই বেটা গোঁয়ারের গায়ে কি নিজে হাত তুলতে আছে, বেটা ডাকাত যদি—"

নায়েব শিহরিয়া উঠিয়া কহিল—"যদি আপনার হাত ধরে ফেলত বেটা, কি— ; যাক্ দিক্ বেটা একশো টাকা জরিমানা। হাতে মারি না ভাতে মারি ;—উঃ বেটা যে কিছু করেনি এই আশ্চর্য্য!"

বলরামের এমন ধারা হীন নির্য্যাতন সহ্য করা সত্য সত্যই আশ্চর্য্য!

বাবু কি বলিতে যাইতেছিলেন—সহসা বলরাম দরজার গোড়ায় আসিয়া কহিল—"তা হ'লে আমি জরিমানা আর খেসারৎ এনে দি।"

বাবু স্তম্ভিত হইয়া গেলেন—এ সংসারে এমন ক্ষেত্রে লোকে পায়ে লুটাইয়া কাঁদে, আর শক্তিমানের তাহাতেই সব চেয়ে বেশী আত্মপ্রসাদ ; মানুষকে পায়ে দলিবার জন্য মানুষ চিরদিন শক্তি সঞ্চয় করে ; বুকে বাঁশ দিয়া দলিয়া তাহার কাতর ক্রন্দনে গলিয়া ক্ষমা করিয়া শক্তিমান দয়াল হয়। শুধু তাই কেন? গৃহস্থ যে ভিক্ষুককে করুণা করিয়া ভিক্ষা দেয় তারও মধ্যে এই নিষ্ঠুরতার প্রভাব সূক্ষ্ম ভাবে রহিয়াছে—ভিক্ষুক জোড় হাত করিয়া ভিক্ষা চায় তাই গৃহস্থ করুণা করে, অনাহারী দরিদ্র মানুষ মানুষের অধিকারে দাবী করিলে পায় না ত কিছুই, উপরন্তু ভাগ্যে জোটে লাঞ্ছনা।

বাবুর ক্রোধ বোধ করি ফাটিয়া পড়িত কিন্তু বাস্তব রাজ্যের লোক নায়েব তার পূর্ব্বেই কহিলেন—"আধ ঘণ্টার মধ্যে—আধ ঘণ্টার মধ্যে—

টাকা হাজির করা চাই, যাও শিউ-শরণ সাথমে যাও, আধঘণ্টাকে বাদ গলায় গামছা দিয়ে লে আনা।"

বলরাম ফিরিল কিন্তু আধ ঘণ্টার আগেই। টাকাগুলি ফরাসের উপর ঢালিয়া দিয়া বলরাম ছোট একটী প্রণাম করিয়া আহত বাছুরটীকে একবার নাড়িয়া চাড়িয়া দেখিল, পশুটী মুখ তুলিয়া তাহার পানে চাহিল। বাছুরটার জন্য খেয়াল এতক্ষণের মধ্যে কাহারও হয় নাই, বলরাম তাহাকে স্পর্শ করিতে শিউ-শরণ চাপরাশী কহিল, "বাছুর রাখিয়ে দেও, মাহিন্দার উস্কো লে যায়ে গা।"

নায়েব বাবু কহিলেন—"ও বাছুর তুমি নিয়ে যাও হে, অপঘাতে গো-হত্যে আমাদের বাড়ীতে হয় কেন?"

বলরাম বাছুরটীকে কোলে করিয়া উঠিয়া পড়িল।

নায়েববাবু আবার হাঁকিয়া কহিলেন—"হ্যাঁ, নিয়ে যাও, কিন্তু খবরদার মলে যেন ভাগাড়ে দেবে না, পুঁতে দেবে।"

জমিদার বাড়ী গো-মাতা মরিলেও তাহার শবে ছুরিকাঘাত হইতে দেওয়া হয় না।

বলরাম চলিয়া গেলে নায়েব বাবুকে কহিল, "ও তো বাঁচবেই না, গো-হত্যের পাতকের ভাগ আমরা নিই কেন?"

পরদিনই বলরাম গ্রামের বাহিরে তেপান্তর মাঠে এক ঘরের বনিয়াদ ধরিল,—এই স্থানে বিঘা দশেক নিষ্কর আখড়া করিবার জন্য বলরামের বাপ কিনিয়া গিয়াছিল।

বলরামের পণ কর সে কাহাকেও দিবে না, জমিদারের বাল্লাই সে রাখিবে না।

চাটুজ্জে সমস্ত শুনিয়া ভট্‌চাজকে কহিলেন—"এ কি করতে হয় বল দেখি, আরে রাজা ভূস্বামী—"

ভটচাজ কহিল—"কে সে কথা গোঁয়ারকে বলবে বল ?"

চাটুজ্জে কহিলেন—"আমাকেই বলতে হবে ভাই, আমি যে আবার বেটার দোকানে জিনিষ নিই—"

ভটচাজ কহিল—"তার আবার ভাবনা, দশ দোর খোলা—বেণেদের দোকান—"

চাটুজ্জে কহিলেন—"বল কেন ভাই, একটী পয়সা বেটারা ধারে দেয় না ; তোমার অবিশ্যি যজমান সব, তোমাকে ত না করে না।"

চাটুজ্জে বলরামকে বলিলেন ও অনেক বুঝাইলেন—"জমিদার বাপ মা, ভূস্বামী, রাজা জানিস্ বাবা, শাস্ত্রে বলে দেবতার অংশ।"

গোঁয়ারের গোঁ, বলরাম কিছুতেই শুনিল ন, হুঁকাটা ঠক্ করিয়া নামাইয়া কহিল—"কাঁচকলা, জমিদার বাপ্ মা দেবতা না হয়ে।" সে নতুন ঘরের দেওয়াল ফিরাইতে চলিয়া গেল।

* * *

মাস দেড়েকের মধ্যেই ঘরখানি সম্পূর্ণ হইয়া খড়িমাটীর লেপনে সুকোমল শুভ্রতায় যেন হাসিয়া উঠিল।

খড়িমাটী লেপন যেদিন শেষ হইল বোধ হয় তার দিন দুই পরই ঠিক ভোর হইতেই বলরাম আপনার সমস্ত অস্থাবর নতুন ঘরে স্থানান্তরিত করিতে আরম্ভ করিল।

সকল বেলাতে চাটুজ্জে ডালাখানি হাতে বলরামের দোকান আসিয়া হাঁকিলেন "কই বাবা বলরাম, আজ দুদিন ধরে গিয়েছিলে কোথা—দোকানে এসে এসে ফিরে যাচ্ছি।"

সহসা বোঝাই গাড়ীখানি দেখিয়া কহিলেন—"ও মাল আন্‌লে বুঝি ? এ যে অনেক মাল হে!"

বলরাম তখন জিনিষ লইয়া টানাটানি করিতেছিল,—গায়ের জোরের শৃঙ্খলাহীন টানাটানিতে জড়পদার্থগুলিও যেন আঘাতের ভয়ে পরস্পরকে আঁকড়াইয়া ধরিতেছিল—কয়টা বাসন গিয়া বিছানার গাদায় ঢুকিয়াছে—বিছানার একটা প্রান্ত আবার বাক্সের কোণে আটকাইয়া গেছে। বলরাম প্রাণপণ শক্তিতে বিছানার এক প্রান্ত ধরিয়া টান মারিতেছিল। বিরক্তিতে তাহার মনটা উঠিয়াছে বিষাইয়া, চাটুজ্জের কথার কোন সাড়া না দিয়া সে আপন মনেই টান মারিতে মারিতে কহিল, "হেঁই শালা হেঁই ; ছাড়ে না রে হেঁই" বলিয়া প্রচণ্ড একটান। সঙ্গে সঙ্গে বিছানাটা গেল ছিঁড়িয়া আর বাক্সের একটা কোণ আসিয়া আঘাত করিল পায়ের বাঁশীতে, সমস্ত দেহটা যেন ঝন্‌ঝন্ করিয়া উঠিল—কাটিয়া রক্তও খানিকটা পড়িল।

কোন সাড়া না পাইয়া চাটুজ্জে ঠিক এই সময়টীতেই ডাকিয়া বসিলেন—"বাবা বলরাম—বলরামরে !"

মুহূর্ত্তে বলরাম হইয়া উঠিল আগুন—আঘাতের সমস্ত যন্ত্রণা ক্রোধে রূপান্তরিত হইয়া সেটা পড়িতে উদ্যত হইল ওই বৃদ্ধ ব্রাহ্মণের উপর,—

হাতের বিছানাটা নির্ম্মম ভাবে ফেলিয়া দিয়া সে বাহিরে আসিতে আসিতে কহিল—"তোর ছ্যাঁচড় বামনের কিছু না করেছে—কেবল পিছু ডাকা কেবল পিছু ডাকা—বাবা বলরাম—বলরাম যেন ওর সাত-পুরুষের বাবা ! কেন কি বলছিস্ কি বুড়ো খগ—"

বৃদ্ধ চাটুজ্জে আবার বাতের রোগী, পা দুইটা বকের মত লম্বা হইলে কি হয় তুলিতে ফেলিতেই দু-টী মাস। ইষ্ট স্মরণ করিয়া বৃদ্ধ ব্রাহ্মণ একগাল হাসিয়া কহিলেন—"কিছু ক্ষেতি হল বুঝি বাবা ? পিছু ডাকা মানুষের কেমন একটা বদ রোগ—আর কি জান বাবা—ওতে মানুষের

হাতও নাই—কেমন গোপনে বসে যে সব্বনাশী ডাকিয়ে দেয়! আ-হা-হা-রে কেমন করে পা টা এমন রদ্দি করলি রে ?"

আঘাতটা চাটুজ্জের নজরে পড়িয়াছিল। এর পরে আর বলরামের কিছু বলা চলিল না, পায়ে হাত বুলাইতে বুলাইতে কহিল—"বাক্সের কোণাটা তা যাক্‌গে—মরুক্ গে—এমন কত লাগে!"

চাটুজ্জে ভরসা পাইয়া কহিলেন—"কাল পরশু বুঝি—সাঁইতের বাজার গিয়েছিলে মাল আনতে, এত মাল নিয়ে এলে দোকান বাড়াচ্ছ নাকি? আচ্ছা হবে সে বাবা—বেটা বেণেদের গুমোর একবার ভাঙবে—বেটারা আবার বলে 'গদি'!"

বলরাম কহিল—"না এ সব নতুন মাল নয়—ঘরের জিনিষ সব নিয়ে চল্লাম নতুন বাড়ীতে—"

চাটুজ্জে কহিলেন—"সে কি আজই? না-না-বাবা বলাই, সে অনেক দূর যাস্‌নে বাবা তেপান্তরের মাঠে! আমি আবার বেতো মানুষ—আর এ তোর পৈত্রিক বাড়ী ঐ বাগান—"

বলরাম প্রতিবাদে চটিয়া কহিল—"রাখ ঠাকুর তোমার পৈত্রিক বাড়া বাগান,—শালা কারু এলাকাতে বাস করছি না—চাপরাশী দোরে আসতে দেব না। ওসব আমি চুকিয়ে দিয়ে এসেছি—সদরে গিয়ে কেলেক্টার সাহেবের কাছে সব ইস্তফা দিয়ে এসেছি আমি, রেজেষ্টারী স্থটীশ জমিদারের নামে এল বলে। নিষ্কর নাখরাজ মাটীতে বাস করব, এবার একবার কেউ তলব শোনাতে আস্থক্।"

চাটুজ্জে হতবাক্ হইয়া গেলেন—অবাক্ হইয়া বার্দ্ধক্য-নিষ্প্রভ চক্ষু দুটী বড় বড় করিয়া বলরামের মুখপানে চাহিয়া রহিলেন।

বলরাম কহিল—"যাও ঠাকুর বাড়ী যাও, দোকান এখন দুদিন মিলছে না। দু দিন পর ডাঙার বাড়ীতে যেতে পার ত যেয়ো, জিনিষ দোব।"

সে ঘরের পানে পা উঠাইল,—সঙ্গে সঙ্গে চাটুজ্জের মনের কথাটা বোধ করি মনে পড়িল, তিনি ডাকিয়া বলিলেন—"বলরাম।"

উদ্যত পদ সম্বরণ করিয়া বলরাম ফিরিয়া গম্ভীর ভাবে কহিলেন —"কি ?"

চাটুজ্জে মহাশয় ওই গম্ভীর সংহত ছোট কথাটীতে কেমন ভড়্কাইয়া গেলেন—হাঁকে ডাকে তিনি দমিতেন না—এ ভাবটা যে বলরামের কেমন অস্বাভাবিক !

চমকিয়া উঠিয়া চাটুজ্জে কহিলেন—"আজকে তেরস্পর্শ বাবা—মঘাও হয় ত হবে—আজকে আর" বলরাম গম্ভীর ভাবেই কহিল—"মাথার উপর টিক্‌টিকির মত মঘা তেরস্পর্শ কাল-ডাক ডেকো না বলছি ঠাকুর। যাও বলছি মানে মানে ঘরে যাও—"

চাটুজ্জের মেজাজটা কেমন হইয়া গেল—তিনি বলিয়া বসিলেন—"তা হ'লে আর বাপু আমার সঙ্গে কারবার চলবে না—কারুর সঙ্গেই চলবে না—"

চাটুজ্জে ফিরিয়াছিলেন কিন্তু বলরাম আসিয়া চাদরের খুঁট চাপিয়া ধরিয়া কহিল—"টাকা দিয়ে যাও ঠাকুর ধারের টাকা !"

চাটুজ্জের মুখ শুকাইয়া গেল তবু তিনি খামচ্ কাটিয়া কহিলেন— "টাকা কি ট্যাঁকে করে নিয়ে এসেছি নাকি !"

বলরাম চাদর ছিঁড়িয়া দিয়া কহিল—"কাল কিন্তু আমার টাকা চাই— নইলে তোমার গায়ের কাপড় চাদর খুলে নোব আমি।" বলিয়া সে ঘরে গিয়া ঢুকিল।

বৃদ্ধ ব্রাহ্মণ হাঁফ ছাড়িয়া কয় পা আসিয়া ফিরিয়া কহিলেন—"নির্ব্বংশ হবে নির্ব্বংশ হবে—মরবি তেপান্তরে জল জল করে—"

বলরাম যে অকৃতদার, শঙ্কায় ক্রোধে চাটুজ্জের সে কথাটা মনেই ছিল না।

*　　*　　*

ভূতের আবার অমাবস্থা না সম্মুখে যোগিনী, গোঁয়ারের গোঁ' এর মুখে ত্র্যহস্পর্শ না মঘা, ত্র্যহস্পর্শ মঘা পঞ্জিকার পৃষ্ঠাতেই রহিল, বলরাম সেই দিনই গৃহত্যাগ করিয়া নতুন গৃহে গৃহ প্রবেশ করিয়া বসিল। আর করিল বিশেষ আড়ম্বরেরই সহিত—ঢোল নহবৎ বাজাইয়া, রাত্রে বন্ধু বান্ধব ভোজন করাইয়া সে এক বিরাট সমারোহ। আবার নতুন ঘরের চালের উপর এক লাল-পতাকা উড়াইয়া দিয়াছে—এ যেন সেই রক্ত-পতাকা উচ্চশির—গিরিকন্দরে রাণা প্রতাপের স্বাধীনতা-উৎসব।

যাক্ এ নতুন জীবন বলরামের মন্দ লাগিল না। দোকান তুলিয়া দিয়া দুইটা রাস্তার মোহড়া আগলাইয়া সে এক চালের আড়ত খুলিয়া দিল ও পাশেই বিঘা কয় জমি ঘেরিয়া বাগান রচনা সুরু করিয়া দিল।

পৃথিবী রচিয়াছেন স্রষ্টা, মানুষ তাহাতে তুলি বুলায় এ তাহার নেশা—সৃষ্টির নেশা, সেই নেশায় বিভোর মানুষ মরুর বুকে ছায়া রচিয়াছে, যুগের পর যুগ ধরিয়া কুতব-মিনার গড়িয়াছে, তাজমহল রচিয়াছে, পিরামিড্ তুলিয়াছে, শূন্য প্রান্তর পৃথিবীর বুকে ইঁটে কাঠে পাথরে অপূর্ব্ব উদ্যান রচনা করিয়া চলিয়াছে।

সেই নেশায় বলরাম যেন বিভোর হইয়া উঠিল—মাটীর বুকে অফুরন্ত পরিশ্রম সে করিয়া যায়, গাছে ফুল ফুটায়, ফুলে ফল ধরায়, রুক্ষ প্রান্তরের বুকে সবুজ মায়া রচনা করে, ছোট একটু গণ্ডীর মধ্যে বলরামের সেবায় রুক্ষ ভৈরবী প্রকৃতি ধীরে ধীরে মমতাময়ী বরদা হইয়া উঠেন।

দুপুরের অবসর সময়ে সে সম্মুখের বিস্তীর্ণ প্রান্তরের বুকে অলস আঁখি মেলিয়া মরীচিকার ঝিরি ঝিরি প্রবাহ দেখে, রৌদ্রদগ্ধ বিবর্ণ আকাশের পানে চাহিয়া থাকে আর ভাবে—এই সমস্ত প্রান্তরের বুক জুড়িয়া যদি

গাছের পর গাছ লাগানো যায়, তলে তলে কেমন একটি অবিচ্ছিন্ন ছায়া ফুটিয়া উঠে—ছায়ায় কোল জুড়িয়া ঘাসের লাবণ্য আর মাঝ দিয়া যদি একটি জল ভরা আঁকা বাঁকা ছোট নদী বহিয়া যায় !

বলরাম ভাবে সে পারে, আপনার সমর্থ দেহের পানে চাহিয়া চাহিয়া সে ভাবে সে পারে কিন্তু জমি যে জমিদারের ! মনটা তাহার বিষাইয়া উঠে।

সেই খোঁড়া বাছুরটা খোঁড়াইতে খোঁড়াইতে হয়তো সেই সময়েই আসিয়া ওর সম্মুখে দাঁড়াইয়া মুখপানে চাহিয়া থাকে।

বাছুরটা মরে নাই, বলরামের সেবায় স্নেহে দিব্য সারিয়া উঠিয়াছে, পরিপুষ্টিতে শীর্ণ দেহখানি নধর হইয়া উঠিয়াছে, সর্ব্বাঙ্গ ঢাকিয়া দীর্ঘ কোমল লোমরাজি দেখা দিয়াছে, কিন্তু বলরামের আঘাত ওর অঙ্গে অক্ষয় হইয়া গেছে, একখানি পা আর সারে নাই। বলরাম কথা না কহিলে সে কখনও রাগ করিয়া গুঁতাইয়া দেয়, কখনও বা করকরে জিভ দিয়া বলরামের পিঠ চাটিতে সুরু করে, বলরাম কাতুকুতুতে অস্থির হইয়া খিল্ খিল্ করিয়া হাসিতে হাসিতে ওর গলাটা জড়াইয়া চুমা খাইয়া মুখপানে চাহিয়া গান ধরিয়া দেয়—

ছিলাম গৃহবাসী করিলি সন্ন্যেসী
আর কি তোর মনে আছে এলোকেশী।

সে বাছুরটার নাম রাখিয়াছে এলোকেশী।

* * * *

এখানে আর একটা বেশ বড় রকমের সুবিধা বলরামের হইয়াছে বৈশাখ মাসে 'জলসত্র' দেওয়ার।

এটা তাহার পৈত্রিক কীর্ত্তি। তাহার বাপ আজীবন এই ব্রতটী

নিয়মিতভাবে পালন করিয়া গেছে। বৈশাখ মাসে খর রৌদ্রে ধরণী অগ্নিকুণ্ড হইয়া উঠিত, পশু পক্ষী পর্য্যন্ত ছায়াতলে আশ্রয় লইয়া সভয়ে নির্ব্বাক হইয়া থাকিত, মানুষ কদাচিৎ দেখা যায়, যাহাকে দেখা যায় সে যেন চিতায় অর্দ্ধদগ্ধ হইয়া উঠিয়া আসিতেছে। বলরামের বাপ এই শ্রান্ত মানুষগুলির প্রতীক্ষায় পথপার্শ্বে গুড়, ছোলা, কাঁকুড়, জল লইয়া বসিয়া থাকিত, পথিক দেখিলেই আহ্বান করিত—"এস দেবতা এস, মুখে একটু ঠাণ্ডা জল দাও।" পথিককে বসাইয়া বাতাস দিয়া সুস্থ করিয়া গুড়, ছোলা, জল খাওয়াইয়া তবে সে ছাড়িত।

সেও বাপের মত প্রতি বৈশাখ মাসে তৃষ্ণার্ত্ত পথিকের তরে উত্তপ্ত পথ-পার্শ্বে জল লইয়া বসিয়া থাকে। রৌদ্রদগ্ধ প্রান্তরের পানে চাহিয়া কত কি ভাবে।

লোকে হাসে বলে—"রাবণ রাজ স্বর্গের সিঁড়ি তুলছেন।"

দু'এক জন বন্ধুবান্ধব হাসিতে হাসিতে মুখের উপরেই বলে—"বোশেখ মাসে মিতে আমাদের ধার্ম্মিক হয়ে ওঠে, তা পুণ্যির কাজ বটে।"

বলরাম চটে না, কিন্তু বেশ গম্ভীর ভাবে বলে—"বাবা কি ব'লতো জানিস্, ব'লতো—বলরাম এই আগুনে পুড়তে পুড়তে যারা বের হয়রে তাদের বাইরের জ্বালাটাই দেখা যায়, কিন্তু বুকের কি পেটের যে-আগুনের জ্বালায় তারা এই আগুনের মধ্যে বেরোয় তার কথা একবার ভাব দেখি।"

বন্ধুরা সায় দিয়া কহে—"তা বটে, শাস্ত্রেও তাই বলে অক্ষয় পুণ্যি বৈশাখে জলদানে।"

বলরাম কহে—"সে একশো বার, যত পাপই করি এই জলদানেই আমার মুছে যাচ্ছে যদি অবিশ্যি পাপ পুণ্যি সংসারে থাকে। না থাকে তাই বা কি, বাবার কীর্ত্তি এ আমাকে করতেই হবে। আর তোরা

ত দেখিস্ নি—বোশেখের রোদে মাটি যখন পোড়ে তখন মাটির বুক থেকে মা ধরণী যেন তেষ্টায় হা হা করে—শুনেছিস সোঁ সোঁ একটা শব্দ ?"

একটুখানি নীরব থাকিয়া আবার সে কহে—"আমার তখন মনে হয় কি জানিস্ যে, ভগীরথের মত তপস্যায় মাটির বুকে আকাশ থেকে যদি গঙ্গা ঝরাতে পারি।"

এই জলদানের সুবিধাটা বলরামের খুব বড় রকমের হইয়াছে। দুইটা পাকা রাস্তার মোহড়া আগলাইয়া তাহার বাড়ী, আঙিনায় বড় তেঁতুল গাছটার ছায়ায় বসিয়া সে এবার সন্ধ্যা পর্য্যন্ত জল দান করে শুধু তাই নয় ওই সুবিধায় সে এবার জ্যৈষ্ঠ মাস পর্য্যন্ত জলদান চালাইয়া গেল। রৌদ্রদগ্ধ প্রান্তরের বুকে উদাস দৃষ্টিতে চাহিয়া থাকিত—প্রখর রৌদ্রে ক্ষীণ তৃণদলের মধ্যে একটা সোঁ সোঁ শব্দ, তৃণদলগুলির রস শুকাইয়া মরিয়া যাইতেছে, বলরামের মনে হইত—এত জলও যদি ভগবান চোখে দিতেন যে মাটির বুকখানা ভিজাইয়া দেওয়া হইত!

এলোকেশী পিঠের কাছে দাঁড়াইয়া তাহার পিঠ চাটিল, বলরাম একমুঠা ছোলা তাহার মুখে ধরিয়া কহিল—"বল দেখি মা এলোকেশী, জল কবে হবে ?"

এলোকেশী সাদরে বলরামের মুখটা চাটিয়া দিল।

সন্ধ্যার দিকে আবার ভারে ভারে জল, বাগানের প্রতি গাছটির চারা ভরিয়া জল দেওয়া চাই—প্রতি গাছ এমন কি আঙিনার কোলের বিবর্ণ দূর্ব্বাদলগুলিতে পর্য্যন্ত জলধারা ঢালিয়া দিত, জল দিতে দিতে আপন মনেই কহিত—"আ-হা-হা—খা-খা, তেষ্টায় ত' তোদেরও ছাতি ফেটে যায়!"

*　　　*　　　*

চাটুজ্জে দশজনকে আশ্বাস দিতেন—"দেখবি—দেখবি, ফলবে—ফলবে। কথায় কি আছে জানিস্? কথায় আছে—যখন তখন করে পাপ সময় হ'লে ফলে পাপ, পাপ ছাড়েন না আপন বাপ। তা এত আমার বলরাম দাস!"

সেই পাপ ফলিবার সময় হইয়াছিল, না মঘার আঘাত কিম্বা এই স্পর্শের পাকচক্র কে জানে—বলরামের দেহের আকৃতি সহসা কেমন বিকৃত হইয়া উঠিল। নাক কান কেমন ফুলিয়া ফুলিয়া উঠিল,—সর্ব্বাঙ্গে চাকা চাকা তামাটে তামাটে দাগ।

বলরাম দাগগুলির পানে চাহিয়া চাহিয়া ভাবে—আয়নাতে মুখ দেখে, নাক কান নাড়িয়া চাড়িয়া দেখে,—হতাশায় বুকটা যেন ভাঙ্গিয়া পড়ে, নারশ কর্কশ যে চোখে এতদিন শুধু উগ্রতার রক্ত খেলা করিয়াছে সেই চোখ দুটি কানায় কানায় জলে ভরিয়া উঠে।

লোকে কহিল—"এ জন্মের পাপ এই জন্মেই ফলে গেল; বাবা—ধর্ম্মের সূক্ষ্ম গতি এড়াবার কি জো আছে?"

ধর্ম্মের গতি হয়তো অতি সূক্ষ্ম, ধর্ম্মের ধাতার হয়তো তিল প্রমাণ অন্যায় সহ্য হয় না, সবই হয়ত ঠিক কিন্তু, যে পাপে বলরামের এত বড় সাজা হইয়া গেল, সে পাপটা বলরামের নয় এটাও সঠিক; সে পাপ বলরামের বাপের মায়ের। আত্মজকে জীবন ও রক্তদানের সময় সে পাপের বিষ তাঁহারা ঢালিয়া দিয়া গিয়াছে, এ আমরা জানি।

হয়ত বলরামের পূর্ব্বজন্মের পাপ। কিম্বা হয়ত দেবত ব্রাহ্মণের অভিশাপই উত্তাপে পাপের সুপ্ত বীজকে উপ্ত করিয়া দিল—

যাই হোক, বিদ্রোহী পাহাড়ের মাথায় বজ্রাঘাত হইয়া গেল।

রোগের চেয়ে অসহ্য এখন কথার জ্বালা। লোকে এখন মুখের উপরই হাসিয়া নানা কথা কয়—সেদিন ভট্‌চায দোকানের সম্মুখেই বলিয়া বসিল—অবশ্য ভদ্রতা করিয়া পিছন ফিরিয়া—

"হবে না, ফলবে না, ব্রহ্মবাক্য এ কি মিথ্যে হয়,—শক্তির দম্ভে দেবতা ব্রাহ্মণ রাজা কাউকে মেনেছে? তার ওপর বৈষ্ণবের ছেলে মদ মাংস খাওয়া, গো হত্যে পর্য্যন্ত!"

স্বভাব যায় না ম'লে,—বলরাম ত বাঁচিয়াই ছিল; সে দুর্ণিবার ক্রোধে গর্জ্জিয়া উঠিল—"বেরো হারামজাদা বামুন বেরো, নইলে বলরাম দাস এখনও তোর মত সাতটা বামুনকে নিকেশ করবার ক্ষমতা ধরে।"

রোগবিকৃত চোখমুখ ক্রোধের বিকৃতিতে বীভৎস ভীষণ হইয়া উঠিল—সে মূর্ত্তি দেখিয়া প্রেতেরও বোধ করি শঙ্কা লাগে। ভট্‌চায কাঁপিয়া উঠিয়া ঘন ঘন পা ফেলিতে সুরু করিলেন, কিন্তু মুখে হটিলেন না, কহিলেন—"হক্ কথা ব'লব তা'—তা' ভয় কিসের রে বাপু হক্ কথা—"

হক্ কথার শেষ কথাটা বলরাম আর শুনিতে পাইল না, ভট্‌চায মহাশয় তখন কণ্ঠস্বরের গোচর-সীমা পার হইয়া গেছেন।

বলরাম দাওয়ার উপর বসিয়া এক দৃষ্টে সম্মুখের পানে তাকাইয়া রহিল, চোখ দুইটী জলে ভরিয়া গেছে—ঠোঁট দুইটা থর্ থর্ করিয়া কাঁপিতেছে।

বসিয়া থাকিতে থাকিতে কি তাহার মনে হইল কে জানে—তাড়াতাড়ি উঠিয়া গিয়া পাশের পরিচ্ছন্ন স্থানটীতে বাঁধা এলোকেশীর পায়ে সে লুটাইয়া পড়িয়া ফোঁপাইয়া কাঁদিয়া উঠিল। এলোকেশীর পায়ের ক্লেদ ধূলা সর্ব্বাঙ্গে মাখিতে মাখিতে তাহার মুখটী ধরিয়া কহিল—

"দে মা—দে তুই আমায় ভাল ক'রে দে,—তোকে মেরেই আমার এ পাপ মা—এ প্রায়শ্চিত্তি—।"

এলোকেশী পরম স্নেহভরে বলরামের রোগগ্রস্ত অঙ্গখানি লেহন করিতে করিতে শান্ত কালো চোখের দৃষ্টি দিয়া নিবিড় একটী সান্ত্বনা দিল।

বলরাম প্রত্যাশা করিল—রাত্রির মধ্যে তাহার দিব্য দেহ হইয়া যাইবে —এলোকেশীর কৃপা সে লাভ করিয়াছে। ঊষার স্বচ্ছতারও আগে সেদিন উঠিল—আজ ভাল করিয়া দেখা যায় না—দৃষ্টি বিস্ফারিত করিয়া চায়—আলো ধীরে ধীরে বিকশিত হয়—বলরাম ভাবে দৃষ্টির ভ্রম হয়ত—!

সোণার বর্ণ আলোয় ধরণী উজ্জ্বল হইয়া উঠিল, হতাশায় বলরামের বুক চিরিয়া একটা দীর্ঘশ্বাস পড়িল—সর্ব্বাঙ্গ ব্যাপিয়া সেই ক্ষত সেই বিকৃতি অবিকৃত অক্ষয় হইয়া রহিয়াছে। তবু আশার শেষ হয় না—নিত্য প্রভাতে সে একটী পরম আশা করিয়া শয্যাত্যাগ করে—

নিত্যই সেই নিরাশা—সোণার বর্ণ আলোয় কুৎসিত ক্ষতগুলা অতি বীভৎস মনে হয়—দিন দিন তাহার পরিধি যেন বাড়িয়াই চলিয়াছে।

*　　*　　*　　*

সে বৎসরের বর্ষাটা গেল, অনাবৃষ্টির বর্ষা—তার উপর গোটা আশ্বিনটায় এক ফোঁটা বর্ষণ হইল না।

মাঠের ফসল অকালে বিবর্ণ হইয়া ঘাসের মত মাঠেই মিলাইয়া গেল। ফাগুণের শেষ না হইতেই পুকুর বিলের জল হইয়া উঠিল ঘোলা।—সমস্ত ধরণীর মধু বসন্তেই হইয়া উঠিল রুক্ষ—মদন যেন রুদ্র-দেবতার রোষবহ্নিতে আকালে ভস্ম হইয়া গেল—ফুল কলিতে শুকাইল—ফল মুকুলেই ঝরিয়া গেল; ধ্যানমগ্ন রুদ্র বিপুল রোষে যেন প্রলয়তাণ্ডবে নাচিয়া উঠিলেন।

প্রভাত হইতে না হইতেই দ্বাদশ সূর্য্যের উদয়—আকাশের নীলিমা হইয়া উঠিয়াছে রুক্ষ বিবর্ণ, সমস্ত সৃষ্টি যেন অবিরত বিপুল তৃষ্ণায় হা-হা করিয়া চায়—জল—জল—জল !

বিশ্ব-প্রকৃতির পানে চাহিতে চোখের মণিতারা সশঙ্ক স্তিমিত হইয়া আসে—বায়ুস্তরের রুক্ষতায় চোখে জ্বালা ধরে—জল আসে !

বলরামের বাড়ীর ধারে ছোট একটি পুষ্করিণী—তার জল শুকাইয়া গেছে, শুষ্ক পুষ্করিণীর গর্ভে ছোট একটি ইঁদারা কাটিয়া বলরাম জলের সংস্থান করিয়াছে, কিন্তু সে নামেই জল—যেমন পঙ্কিল তেমনি দুর্গন্ধ।

চৈত্র-সংক্রান্তির আগের দিন বলরাম গাড়ী জুড়িয়া এক ক্রোশ দূর নদী হইতে টিন ভর্ত্তি করিয়া নির্ম্মল জল লইয়া আসিল।

কাল সকাল হইতেই জলদানব্রত আরম্ভ ।

সন্ধ্যায় সে গুড় বাহির করিল, ছোলা ভিজাইল, চাকা চাকা করিয়া কাঁকুড়, কচি আম কাটিয়া থরে থরে সাজাইয়া রাখিল।

প্রভাত না হইতে সে উঠিয়া স্নান সারিয়া আঙিনার বৃক্ষতলটীতে জল গুড় ছোলায় নৈবেদ্য সাজাইয়া পথিক-দেবতায় প্রত্যাশায় বসিয়া রহিল ।

বেলার সঙ্গে সঙ্গে এক সূর্য্য শত সূর্য্য হইয়া উঠে—রৌদ্রের প্রখরতায় সর্ব্বাঙ্গ যেন ঝলসিয়া যায় ; বলরামের রোগজীর্ণ চর্ম্মে সে এক অসহ্য প্রদাহ—কে যেন আগুন বাঁটিয়া সর্ব্বাঙ্গ মাখাইয়া দিয়াছে—বুকের ভিতরটা পর্য্যন্ত পুড়িয়া যায়।

সমস্ত দেহটায় কাপড় জড়াইয়া বলরাম চোখ দুটি শুধু বাহির করিয়া বসিয়া রহিল।

ওই দূরে সম্মুখের কম্পমান রৌদ্রধারার মধ্য দিয়া কি একটী কালো রেখার মত নড়ে চড়ে না ? রেখাটী আগাইয়া আসে—দূরত্ব হ্রাসের

সঙ্গে সঙ্গে ধীরে মায়া যেন কায়া গ্রহণ করে, রেখাটি মানুষ হইয়া দাঁড়ায়।

বলরাম পরম আগ্রহে পিতলের রেকাবীতে গুড়, ছোলা, কাঁকুড় ও কচি আমের কুচিতে নৈবেদ্য সাজাইতে বসে।

"জল,—একটু জল দিতে পার বাবা,—"

ক্ষীণ শুষ্ক স্বর।

শুষ্ক কণ্ঠনালীর ভিতর দিয়া তৃষ্ণার্ত্ত প্রাণ তাহার যেন বহুদূর হইতে জল চাহিল। বলরাম পরম আগ্রহে পায়ের কাপড় টানিয়া সামলাইয়া লইয়া কহিল—"বসুন, বসুন দেবতা একটু ঠাণ্ডা হোন্ বসুন,—"

লোকটি এক দৃষ্টিতে বলরামের পানে চাহিয়া রহিল।

বলরাম আবার অনুরোধ করিল—"বসুন আপনি, আমি একটু বাতাস করি—তারপর—"

একটা গভীর দীর্ঘশ্বাসে বলরাম মধ্যপথেই নির্ব্বাক হইয়া গেল ;— পথিক একটা দীর্ঘশ্বাস ফেলিয়া কহিল—

"নাঃ আমায় বহুদূর যেতে হবে।"

পথিক পা বাড়াইল,—বলরাম ব্যাকুলভাবে কহিল—"তবে জল খেয়ে যান,—আপনার ভেতর যে শুকিয়ে গেল—এই—এই যে জল"—

বলরাম এক হাতে জল অপর হাতে নৈবেদ্যের থালা তাহার সম্মুখে বাড়াইয়া ধরিল। পথিক আর একবার বলরামের পানে চাহিয়া ধীরে ধীরে তাহার হাত ঠেলিয়া অগ্রসর হইতে কহিল—"না—না—তেষ্টা আমার পায় নি—"

এমন সাদর আহ্বান প্রত্যাখ্যানে গোঁয়ার বলরামের রৌদ্র-দগ্ধ চিত্ত উত্তপ্ত হইয়া উঠিল—সে ঈষৎ রূঢ় ভাবে কহিল—"আমার কি অপরাধ হল, বাবা?"

পথিক উত্তর দিল না,—বলরাম আবার তেমনি রূঢ় ভাবেই ডাকিল—"বাবা—!"

পথিক চলিতে চলিতেই আবার কহিল—"অপরাধ আর কার বলব বল বাবা,—অপরাধ তোমার অদৃষ্টের, নিজের অঙ্গের পানে চেয়ে দেখ না। কুষ্ঠ রোগীর হাতের জল কেমন ক'রে খাই বল ?"

উপকরণের থালা জলের গ্লাস ঝন্‌ঝন্ করিয়া মাটীর উপর আপনি খসিয়া পড়িয়া গেল—বলরামের সর্ব্ব অঙ্গ যেন ক্ষণেকের তরে পঙ্গু অসাড় হইয়া গেল। তার পর সহসা সজাগ হইয়া লাথির পর লাথি মারিয়া জল উপচার সমস্ত মাটীর বুকে ছড়াইয়া ফেলিয়া দিল।

তৃষ্ণার্ত্ত মাটী চোঁ চোঁ করিয়া মুহূর্ত্তে টিনভর্ত্তি জলটা শুষিয়া লইল,—এলোকেশী ছুটিয়া আসিয়া ছড়ান উপকরণ গুলি কুড়াইয়া কুড়াইয়া খাইতে লাগিল,—তাহাদের পানে চাহিয়া বলরাম আপন মনে কহিল—"মাটীকে জল দেব, গাইকে জল দেব, পশুপক্ষীকে জল দেব আমি।"

* * * *

মানুষের উপর ক্রোধে নিজের উপর ঘৃণায় বলরাম যেন পাগল হইয়া গেল—দুরন্ত ক্রোধে সমস্ত দিনটা আহার পর্য্যন্ত করিল না ;—সন্ধ্যায় দড়ির খাটিয়াটা মুক্ত আঙিনায় মুক্ত আকাশের তলে বিছাইয়া শুইয়া নক্ষত্রখচিত আকাশের পানে চাহিয়া সে কি ভাবিতেছিল। এলোকেশী মাথার গোড়ায় শুইয়া চোখ বুজিয়া রোমন্থন জুড়িয়া দিয়াছে।

বিপর্য্যস্ত মস্তিষ্কে উন্মত্ত চিন্তা অসম্ভব কল্পনা খেলা করে,—এক এক সময় ইচ্ছা করে আপনার অঙ্গের সমস্ত ব্যাধি সে যদি এই সৃষ্টিময় ছড়াইয়া দিতে পারে,—সমস্ত সৃষ্টি যদি এই বিষে পঙ্গু জর্জ্জর হইয়া যায় !—

আবার মনে হয়—সে যদি পৃথিবীর বুকের সমস্ত জলটুকু নিঃশেষে হরণ করিয়া লইতে পারিত—সমস্ত দুনিয়া তাহার দ্বারে আসিয়া করযোড়ে জল ভিক্ষা করিত! সে যদি ব্রহ্মার মত নবগঙ্গার সৃষ্টি করিতে পারিত!—এমনি রাশি রাশি অসম্ভব কল্পনা উন্মত্ত চিন্তা! তখন বোধ হয় মধ্যরাত্রি—সপ্তর্ষি-মণ্ডল পাক খাইয়া ঘুরিতে আরম্ভ করিয়াছে,—বলরাম সহসা খাটিয়ার উপর উঠিয়া বসিল, শিয়র হইতে দেশলাই লইয়া আলো জ্বালিয়া ঘরে প্রবেশ করিল। ঘরের কোণ হইতে শাবলটা লইয়া ঘরের মেঝে খুঁড়িয়া বাহির করিল—দুইটা পিতলের ঘটি—টাকায় পরিপূর্ণ! ঘটি হইতে টাকার রাশি মাটীর উপর ঢালিয়া জ্বল্‌জ্বল্‌ দৃষ্টিতে সেই অর্থস্তূপের পানে চাহিয়া কি ভাবিতে বসিল।

পরদিন সকালে গ্রামে গ্রামে ঢুলি ঢোল দিয়া ফিরিল—"মজুর চাই—মজুর, বলরাম দাস পুকুর কাটাবে মজুর চাই—!"

মাটীর বুক ফালি ফালি করিয়া চিরিয়া চারিটা দিক মাটীর পাহাড় গড়িয়া তুলিল, তাহার মধ্যে গহ্বরের মত গভীর সমচতুষ্কোণ পুকুর।

কিন্তু কোথায় জল?

পাতালের ভোগবতীর ধারাও শুকাইয়া গেছে!

লোকে কহিল—"বলরামের পাপে।"

বলরাম কাঁদিল—অফুরন্ত কান্না। কিন্তু অশ্রুজলে সে বিশাল গহ্বরের একটী বিন্দু পরিমিত স্থানও সিক্ত পঙ্কিল হইয়া উঠিল না।

সন্ধ্যার মুখে সেদিন চাটুজ্জে গ্রামান্তর হইতে ফিরিতেছিলেন। সঙ্গে কয়জন লোক, বলরামের দুয়ারের সম্মুখে হঠাৎ চাটুজ্জে মহাশয় দাঁড়াইয়া হাঁকিলেন—"বলরাম!"

এক ছিলিম তামাকের বড় প্রয়োজন ছিল, কিন্তু দুয়ার বন্ধ, কেহ

কোথাও নাই, চাটুজ্জে ক্ষুণ্ণ মনে চলিতে চলিতে শুষ্ক পুষ্করিণীর ধারে দাঁড়াইয়া সাথীদিগকে কহিলেন—

"বেটা কুঠের কীর্ত্তি দেখ—এক পুকুর কাটিয়ে ব'সল ; তাই যদি গ্রহ শান্তি-টান্তি করাতো তা' হ'লে হয়ত রোগ সারত'। তা না এক পুকুর ; আরে বাপু কুঠের পুকুরে যদি জল হ'ত তবে আর ভাবনা কি ? ধর্ম্ম এখনও একপদ আছে। দেখো তোমরা এ পুকুরে জল হবে না—যদি হয় তবে ঘোলা—পশু পক্ষীতেও মুখ দেবে না।"

তারপর চলিতে চলিতে পশ্চিম পাহাড়ের কোল ঘেঁসিয়া আসিয়া পড়িয়া আবার দাঁড়াইয়া গেলেন, স্তূপীকৃত মাটীর পানে চাহিয়া কহিলেন—"কিন্তু কলা আর তরকারী যা একচোট হবে। বুঝেছ কি না, ওঃ ভুতে খেতে পারবে না। তা শালা কি কাউকে একটা দেবে ? পুকুরের জন্যে খরচ ও এতে তুলবে দেখো।"

পরদিন প্রভাতে দেখা গেল—ঘরের কড়িতে দড়ি ঝুলাইয়া বলরাম গলায় ফাঁস দিয়া ঝুলিতেছে—

বীভৎস বিকৃত মুখ বাঁকিয়া চুরিয়া আরও বীভৎস হইয়া উঠিয়াছে, চোখ দুটী ঠেলিয়া বাহিরে আসিয়াছে কিন্তু সে চোখ আজ আর সজল নয়। চোখের জল আজ তাহার শুকাইয়াছে। শুধু এলোকেশী পরম স্নেহে তার দেহখানি চাটিতে। বোধ করি তাহাকে ডাকিতেছিল।

* * * *

এ যদি নিয়তির পরিহাস হয় তবে বড় নিষ্ঠুর পরিহাস ! সেই রাত্রেই অজস্র বর্ষণে ধরণী শীতলা হইয়া গেল ; বহুদিনের দগ্ধ ধরার বুকে জল জমিল না। কিন্তু প্রকৃতি সরসা হইয়া উঠিল।

সব চেয়ে বড় পরিহাস—পাথরে কাঁকরে ভরা প্রান্তরের বুক ঝরিয়া

বলরামের পুকুরে জল দেখা দিল, দিন দিন সে জল বাড়ে কাঁকর পাথরের বুক-ঝরা কাঁচবরণ জল।

বর্ষণের পর আবার বর্ষণ, আবার বর্ষণ।

দীঘির বুক জলে জলে ফুলিয়া ফুলিয়া উঠে। সে নির্ম্মল জলধারায় হিল্লোল উঠে।

মাঠের পশু তৃষ্ণায় ছুটিয়া আসিয়া আকণ্ঠ পুরিয়া জল পান করে, তৃষ্ণার্ত্ত পথিক অঞ্জলি ভরিয়া জলপানে তৃষ্ণা জুড়ায়, পল্লীবধূরা দলে দলে নির্জ্জন প্রান্তরে কলসী লইয়া সে জলে হিল্লোল তোলে, চঞ্চল ছেলের দল কলরোলে সে জলে ঝাঁপ খাইয়া সাঁতার কাটে। চাটুজ্জে স্নানান্তে আহ্নিক করিতে করিতে ছেলেদের অত্যাচারে বিরক্ত হইয়া ক'ন—"লঘু গুরু মানা-মানি নেইরে বাপু, তোরা হ'লি কি? রাধে রাধে।"

সেদিনও ওই অত্যাচারে আপনার গাড়ুটী জলে ভর্ত্তি করিয়া চাটুজ্জে গামছা খানি মাথায় দিয়া উঠিয়া পড়েন। কিন্তু ঘাটের পথ জুড়িয়া একটা খোঁড়া বাছুর, চাটুজ্জে সেটাকে তাড়ান—"হেট্—হেট্।"

এ সেই এলোকেশী—এলোকেশী আবার বাবুদের ঘরে গিয়াছে। বাবুদের ঘরের গরুর মতই রূপ হইয়াছে; তবু এখানে আসে, খোলা পাইলেই পলাইয়া আসে।

এলোকেশী নড়ে না, অসহিষ্ণু চাটুজ্জে জলপানতৃপ্ত একটী পথিককে কহেন—"দাও ত হে বাছুরটাকে ঠেলে সরিয়ে।"

বাছুরটাকে সরাইয়া পথ করিয়া দিয়া পথিক কহে—"বড় চমৎকার পুকুরটী ঠাকুরমশায়, পবিত্র জল!"

চাটুজ্জে কহিলেন—"পাথর খেলে এ জলে হজম হয়ে যায় বাবা, এ জল ছাড়া আমি খাইনে।' শুধু আমি কেন চাকলার লোকটী এই জল

খায়। এই একটা গাড়ু নিয়ে চল্লাম। সারাদিন ঢুক্ ঢুক্ করে খাব। দাও ত আর একটু বাছুরটাকে সরিয়ে।"

তাড়নায় এলোকেশী খোঁড়াইয়া চলিতে চলিতে মুখ তুলিয়া চারিদিকে চায়, শেষে বলরামের ভাঙা ভিটার ধারে গিয়া ভাষাহীন পশু রব করিয়া উঠে।

সে রবের সুরটা বোঝা যায়—ব্যগ্র আহ্বানের স্বর কাহাকে যেন ডাকে সে।

কিছুক্ষণ প্রতীক্ষার পর আবার সে ডাকে।

# ইস্কাপন

'ইস্কাতন' অর্থাৎ 'ইস্কাপন' কোন মানুষের নাম হয় না। কিন্তু চকচকে কালো রঙ আর চাকা মত মুখের ঢঙ—এই দুটোর জন্যে ওর ইস্কাপন নামটা মনে হয় না যে অসঙ্গত। বরং 'ইস্কাতন' বলে ডাকলে ও যখন সামনে আসে—তখন মনে হয়—বাঃ, চমৎকার মিলিয়ে নাম রাখা হয়েছে তো। যে নাম দিয়েছিল—তার রসবোধের এবং সেই বোধ প্রকাশের শক্তির তারিফ করতে হয় মনে-মনে। কিন্তু সে রসিক জন যে কে—সে আজ কেউ বলতে পারে না। ইস্কাপনের বয়সই হ'ল চল্লিশের ওপর। ছেলেবেলা থেকেই সে ইস্কাপন, ওই এক এবং অদ্বিতীয় নামেই সে পৃথিবীতে পরিচিত। তার বন্ধুবান্ধবে বলে—'ইস্কাতন'। থানার

স্থানীয় ইতিহাসের যে পাকাখাতা—তাতেও লেখা আছে—" 'ইস্কাপন'। পিতা অজ্ঞাত, জাতি অজ্ঞাত, নিবাস অজ্ঞাত। ভীষণ প্রকৃতির লোক। কথায় কথায় মারপিট করে; দুর্দ্দান্ত মাতাল; বেশ্যাসক্ত; চোর। স্থানীয় সাহোড়া 'গ্যাং'এর gang (ডাকাতের দল) সঙ্গেও যোগাযোগ আছে বলিয়া সন্দেহ করা যায়। অন্তত এই গ্যাং এখান হইতে চল্লিশ মাইল দূরবর্তী সদর থানার এলাকাভুক্ত তারাপুর গ্রামে যে ডাকাতি করিয়াছিল, সে ডাকাতিতে মোটর বাস ব্যবহারের যে অসমর্থিত প্রমাণ পাওয়া গিয়াছিল তাহাতে ইস্কাপন যুক্ত ছিল। মোটর বাসের ক্লীনার সে। লাইসেন্স না থাকিলেও ড্রাইভিং জানে। সন্দেহ হয় সেই মোটর বাস ড্রাইভিং করিয়াছিল।"

তেরশো পঞ্চাশ সালের জ্যৈষ্ঠ মাস।

'ইস্কাপন' জেল থেকে বেরিয়ে এল। প্রায় আট মাস পর। তেরশো উনপঞ্চাশের সপ্তমী পূজার দিন দুপুর বেলা থেকে যে কাল ঝড় আরম্ভ হয়েছিল, সেই ঝড়ের রাত্রে ইস্কাপন বেরিয়েছিল চুরি করতে। অবশ্য তখন কি কেউ বুঝেছিল যে, ঝড় নয় প্রলয়? বাদলা, আকাশজোড়া মেঘের অন্ধকার, রিমি ঝিমি বৃষ্টি, তার সঙ্গে বুনো শুয়োরের মত গোঁ-গোঁ ক'রে বাতাসের দমকা; চুরির পক্ষে এমন রাত্রি আর হয় না। তার ওপর পটলির মুখ ভার! দোকানে সে কি একটা শাড়ী দেখে এসেছিল —দাম তার কুড়ি টাকা। সেখানা নইলে তার মন উঠছিল না কিছুতেই কাপড়খানা অবশ্য বাহারের কাপড়! যে জিনিস ইস্কাপনের খুব ভাল লাগে সে জিনিসকে সে বলে 'মন্‌মোহিনী'; কাপড়খানা মনোমোহিনী বটে। মদের নেশায় শরীরে মনে বেশ চনচনে ভাব এসেছিল। সে হঠাৎ উঠে গান ধরেছিল—"ও আমার ঘেঁটুনীর মন হলো ভারী, লতুন

কাপড় লইলে যাবে না শ্বশুর বাড়ি!" "আচ্ছা চললাম আমি। এক টুকুন হাস দেখি!"

পটলিও ফিক ক'রে হেসে ফেলেছিল।

ইস্কাপন কাজ ঠিক সেরেছিল। দু ক্রোশ দূরের মণি চন্দের বাড়ি ঢুকে ঠিক হাত বাক্সটি নিয়ে বেরিয়ে এসেছিল। ধরা পড়বার কোন ভয় ছিল না। কিন্তু তখন বুনোশূয়োর শেলেদা বাঘ হয়ে উঠেছে, ঝড় তখন মেতেছে, একা পবন তখন উনপঞ্চাশ ধারায় বইছে। জলের জোরও বেড়েছে, গায়ে লাগছে—যেন ঝাঁকে ঝাঁকে সূচ এসে বিঁধছে। খানিকটা আসতেই হাড়ের ভেতর পর্যন্ত কনকনিয়ে উঠেছিল। একটু বিশ্রামের জন্যে সে গিয়ে দাঁড়িয়েছিল একটা গাছের তলায়। কয়েক মুহূর্ত্ত পরেই মড়মড় ক'রে ভেঙ্গে পড়ল একটা ডাল। সেটা চাপা পড়লে ইস্কাপন তুরুপ হয়ে যেত, মরেই যেত সে। কিন্তু ভাগ্য ভাল, সরাসরি গোড়া চাপা না পড়ে পত্রপল্লববহুল ডগার দিকটার ঝাপটা খেয়ে উপুড় হয়ে পড়ে গিয়ে পাতা চাপা পড়েছিল। আসলে মনি চন্দের কপালটাই পাতা চাপা আর ইস্কাপনের কপালটা যাকে বলে পাথর চাপা; তাই সকালেই সেই দুর্য্যোগের মধ্যেও থানায় খবর দিতে যাবার পথেই মণি ফিরে পেলে তার বাক্স আর পাতা চাপা পড়ে বেঁচে ইস্কাপন পড়ল ধরা।

অতঃপর পুলিশের হেফাজতির মধ্যে জেল হাসপাতাল। সে প্রায় মাস খানেকের ওপর। তারপর বিচার। তারপর ছ মাস জেল।

জেল মন্দ জায়গা নয়, শরীর সারে, কিন্তু প্রথমেই ওই যে হাসপাতালে এক মাস পড়েছিল তাতেই ইস্কাপনকে ভেঙে দিয়েছিল। তবুও সে মনে মনে ভাগ্যকে মানে যে, ভাগ্যে ওই হাসপাতালে এসে পড়েছিল সে তা না হ'লে পটলি হয় তো শাড়ী পড়ত' কিন্তু তাকে পটল তুলতে হ'ত অবধারিত। যাক, সে ভাঙ্গা শরীর আর তার জোড়া লাগল না।

কাঁধের হাড়গুলো উঁচু হয়ে উঠে পড়েছে, চাকা মুখের পুরন্ত গালও চড়িয়ে যেন ভেঙ্গে দিয়েছে। জেলে গোপনে বহু কষ্টে সংগ্রহ করা ভাঙ্গা আয়নার টুকরোয় নিজের চেহারা দেখে সে আপন মনেই দুঃখের হাসি হেসে রসিকতা করে যা বলত তাই বললে সে গাঁয়ে পা দিয়েই। সে গাঁয়ে ঢুকছে—আর নোটন চৌকিদার বেরুচ্ছে। নোটনের পেছনে ইউনিয়ন বোর্ডের সেক্রেটারী বাবু। নোটন তাকে দেখে অবাক হ'তে গেল—ইস্কাতন? আ-হা-হা, এ কি চেহারা হয়েছে রে?

ইস্পাপন হেসে বললে—ভেঙ্গে চিড়িতন করে দিয়েছে ভাই! তারপরে তোমাদের সব ভাল তো? সেক্রেটারী বাবু ভাল আছেন?

সেক্রেটারী সংক্ষেপে জবাব দিয়ে এগিয়ে গেল। চৈত্রে বছর শেষ হয়েছে, বাকী ট্যাক্স অস্থাবর ক'রে আদায়ের পালা; মেজাজটা তার রুক্ষ হয়েই আছে। তার ওপর কোথা থেকে এল বেটা চোর, বেটার মুখ দেখে যাত্রার ফলে যে কি আছে কপালে কে জানে! আবার ওর ট্যাক্স আদায়েরও হাঙ্গামা বাড়ল। জেলে ছিল, পড়েছিল ভাঙ্গা ফুটো ঘরখানা, স্বচ্ছন্দে রেহাই পড়ত বেটার ট্যাক্স অনুপস্থিতির অজুহাতে। বেটা এল ঠিক সময়টিতে; এইবার যেতে হবে ওর দরজা ছাড়াতে। তার ওপর চোর ফিরল—হাঙ্গামা বাড়ল।

নোটন পিছিয়েই ছিল ইচ্ছে করে। সেক্রেটারী ডাকলে—আয়রে নোটনা!

—এই যাই আজ্ঞে। যেতে যেতেই সে অকৃত্রিম দুঃখের সঙ্গে মৃদু স্বরে বললে—পটলি মরে গিয়েছে রে!

—মরে গিয়েছে?

—হ্যাঁ—বড় কষ্ট পেয়ে—

সেক্রেটারী ডাকলে—নোটনা!

-এই যে আজ্ঞে। ঘা হয়েছিল দূষি ঘা।

—নোটনা!

নোটন আর দাঁড়াতে পারলে না। ছুটে যেতে হ'ল তাকে। ইস্কাপন দাঁড়িয়েই রইল। পটলি মরে গেছে! সর্ব্বাঙ্গে ঘা হ'য়ে—দূষিত ঘা হয়ে মরে গেছে? হঠাৎ তার কানে এল সেক্রেটারী নোটনকে বলছে—ও বেটাও জেলে মলে যে ভাল হ'ত!

অন্য সময় হ'লে ইস্কাপন গর্জন করে উঠত। কিন্তু আজ তার মুখে কোন কথা ফটল না। পটলির মৃত্যুর দুঃখের ওপরেও সে আর দুঃখ পেলে। সে মরে গেলে ভাল হ'ত!

ইস্কাপনের যেন কিছুক্ষণের জন্য হুঁস রইল না। গ্রামে ঢুকতেই এমন দুঃসংবাদ আর এই দুঃখ পেয়ে মন তার কেমন হয়ে গেল। পটলি মরে গিয়েছে? তবে? কার কাছে গিয়ে সে দাঁড়াবে? এতটা পথ সে কেবল পটলির কথাই ভাবতে ভাবতে আসছে। নানা রকম ভাবনা। জেল থেকেই বেরিয়েই মনে হয়েছিল তার—"পটলি তার জন্যে ভেবে, তার অভাবে না-খেতে পেয়ে রোগা হয়ে গিয়েছে; যে ক'খানা সোনা রূপোর টুকরো তার গায়ে ছিল তার আর কিছুই নাই; পরনে ছেঁড়া ময়লা কাপড়; মুখে হাসি নাই; তার চোখের তারা দুটি আগে সেই যে নাচুনে কাল ফড়িংয়ের মত নাচত—তা আর নাচে না, তার বদলে চোখের তারা দুটো হয়ে গেছে মরা ফড়িংয়ের মত। ইস্কাপনকে দেখে সে ঝর ঝর ক'রে কাঁদবে।"

কিছুক্ষণ পর নিজেই সে হেসেই আপন মনে বলেছিল—"হুঁ!" বার বার ঘাড় নেড়েছিল অস্বীকারের ভঙ্গিতে।—"পটলি তো! সেই পটলি! যে পথ চলে চলে হেলেদুলে, যেন নেচে চলে; যে কথা

কয় পিচ কেটে, মানুষের মনকে কেটে যেন খান খান ক'রে দেয়; হাসতে গিয়ে যে ভেঙে পড়ে অতি বাড়ন্ত লতার মত; ভাল ছাড়া মুখে যার কিছু রোচে না; পছন্দ না হ'লে, যত আদর ক'রে দেওয়া হোক না, সোনার জিনিসও যে পায়ে লাথি মেরে ফেলে দেয়—সেই পটলি! সে না কি তার জন্যে বসে আছে! সে আবার কারও সঙ্গে জুটে গিয়েছে। জুটবার লোকের তো অভাব নাই। তার বাড়ির পাশে বাবুভাই থেকে আরম্ভ ক'রে কতজনই না ঘুর-ঘুর করত! কেবল তার অস্ত্র সেই মোটরের ষ্টার্টার লোহার ডাণ্ডাটার ভয়েই ঘুর ঘুর ক'রেও কেউ কিছু করতে পারে নি।"

চোখ দুটো তার জ্বলে উঠেছিল।

"ফের—ফিন—ওই ডাণ্ডা ধরবে সে। কুছপরোয়া নাই। যার যার কাছেই থাক না পটলি একটি পাঁট খাঁটি খেয়ে ডাণ্ডা ঘুরিয়ে সে গিয়ে হাজির হবে। যে মরদই হোক ভাগে ভাল না হলে মারবে ডাণ্ডা। পটলির চুলের মুঠি ধরে—।" সঙ্গে সঙ্গে তার মনে পড়ে গিয়েছিল—গাঁয়ের বাউলদের কাছে শোনা একখানা গান—"কেশে ধরে নিয়ে যাবে মিনতি কাহিনী শুনবে না!"

"সেই পটলি মরে গিয়েছে? দুষি ঘা হয়ে মরে গিয়েছে?" একটা দীর্ঘনিশ্বাস ফেললে সে। "দুষি ঘায়ের আর আশ্চর্যি কি? সে ছিল না, পেটের দায়ে পাপ করেছিল। না ক'রেই বা খেত কি করে সে?"

জ্যৈষ্ঠ মাসের রোদ চনচনে হয়ে উঠেছে। চারি পাশের মাঠ খাঁ-খাঁ করছে। আকাশ থেকে মাটি পর্যন্ত সব ঘোলাটে হয়ে গিয়েছে মনে হচ্ছে। বোশেখ মাস থেকে জল নাই, মাঠে বীজ ধান পড়ে নাই। ইস্কাপনের শরীর জ্বলে যাচ্ছে যেন। চটচটে ঘামে সর্বাঙ্গ চটচটে হয়ে উঠেছে। সে আবার পা বাড়ালে গাঁয়ের দিকে।

"যাক গে। পটলি মরেছে, কথা দুঃখেরই বটে—কিন্তু কি করবে সে? সেই যদি সেই রাত্রে গাছ চাপা পড়ে মরত! কি হ'ত? পটলি তা হ'লে তো সঙ্গে সঙ্গেই সাঙা করত! পটলি গিয়েছে, ঝিঙে আছে, উচ্ছে আছে, আবার কাউকে নিয়ে ঘর বাঁধবে সে। বাঁচতে যখন হবে—তখন আর কি করবে? খেতেও হবে, ঘরও বাঁধতে হবে, সবই করতে হবে। এবার সে মোটর চালানোর লাইসেন্স নেবে। হয় তো দেবে না পুলিশ সায়েব। না দেয় তাতেই বা কি? ক্ষিতীশের মোটর ট্যাক্সিতে তো বাঁধা চাকরী তার। গাঁ থেকে বেরিয়ে ক্ষিতীশ তাকে ষ্টিয়ারিং ছেড়ে দিয়ে পাশে বসে ঘুমোবে, সে ছাড়বে গাড়ী।"

"গোঁ-গোঁ ক'রে ছুটবে গাড়ী। পায়ের রোঁয়া গুলো ঝলসে, জলের অভাবে মরা বীজ ধানের চারার মত শুকিয়ে খসে যাবে। রেডিয়েটারের ভেতর জল ফুটবে টগবগ ক'রে। পিছনে উড়বে ধুলো, পাশের গাছপালা ছুটবে উল্টো বা'গে, পাশের দূরের গাঁগুলো ঘুরবে আস্তে আস্তে পাক দিয়ে।"

এই কল্পনার ফলেই অকস্মাৎ একটা সজীবতার প্রবাহ বয়ে গেল ইস্কাপনের সমস্ত শরীরে, মনেও বয়ে গেল। তার চলার গতি দ্রুত হল আপনা থেকেই। কয়েক পা গিয়েই কিন্তু সে থমকে দাঁড়াল; পিছন ফিরে চাইলে—যে পথে চলে গেছে সেক্রেটারী আর নোটন, সেই দিকে। তাদের আর দেখা যাচ্ছে না। তবুও তার চোখ দুটো যেন দপ্‌দপ ক'রে জ্বলে উঠল, দাঁতে দাঁত চেপে বললে—শালা!

বললে ওই সেক্রেটারীকে। বলবে না? কি দোষ তার; ইস্কাপন সেক্রেটারীর কি ক্ষতি করেছে যে এত বড় কথাটা সে বললে? জেলের মধ্যে সে মরে গেলেই ভাল হ'ত? কই সেক্রেটারীকে দেখে

তার তো মনে হয় নাই—এই আট মাসের মধ্যে সেক্রেটারী মরে গেলে ভাল হত!

ইস্কাপনের চোখে হঠাৎ জল এসে গেল।

*　　　　*　　　　*

ঘরখানা শুধু নামেই দাঁড়িয়ে আছে।

চালে এক মুঠা খড় নাই। বাখারীগুলোর অর্দ্ধেক আছে অর্দ্ধেক নাই। দেওয়ালের একটা দিক গোটাই পুড়ে গিয়েছে। বাকী তিন দিকেরও ছ আনা অবস্থা। দশ আনা আছে। দরজাটা ভেঙে পড়ে আছে দাওয়ার ওপর; মাটি চাপা পড়ে আছে। ইস্কাপন একটু আশ্চর্য্য হয়ে গেল। এমন বেশী মাটি কিছু চাপা পড়ে নাই, তবু দরজা জোড়াটা থাকল কি ক'রে? হঠাৎ তার হাসি পেল। দরজাটাকে চাপা দিয়েছে যে মাটিটা—সেই মাটির ঢিপিতে একটা গর্ত্ত, গর্ত্তের মুখে একটা গোখরা সাপের খোলস। হরি হরি, ওই জন্য! সাপটাকে দেখতে না পেলেও সাপটাকে তার ভাল লাগল। ভাল সাপ। বেশ সাপ! সাপটাকে সে মারবে না। তাড়িয়ে দিলেই হোল। ঘর দোর পরিষ্কার করে থাকতে আরম্ভ করলেই ও পালাবে। আর দরজার মাটি খুঁড়তে গেলেই যদি বেরিয়ে পড়ে তবে সঙ্গে সঙ্গেই পালিয়ে যাবে। হঠাৎ মনে হল, কালীগায়ের ডোম দেবাংশী যেমন একটা গোখরা পুষেছে তেমনি করে সাপটাকে ধরিয়ে ওর বিষ দাঁত ভেঙে ওটাকে পুষলে কেমন হয়?

—এই ইস্কাপন?

—কে? ইস্কাপন ঘুরে দেখলে—তার জমিদারের লোক। জমিদার মানে—এই খানিকটা জমিরই মালিক শুধু। গেরস্ত ভদ্রলোক। তারই গরুর রাখালটা এসে দাঁড়িয়েছে। ইস্কাপন বললে—কি?

—বাবু বললে, তোমার ঘর বাবু অন্য লোককে দিয়ে দিয়েছে। এ ঘরে তুমি ঢুকো না।

—দিয়ে দিয়েছে? অন্য লোককে ঢুকব না ঘরে আমি?

—হ্যা। তাই বলে দিল বাবু।

ইস্কাপন হতবুদ্ধির মত কিছুক্ষণ রাখালটার দিকে চেয়ে রইল, তারপর হঠাৎ বলে উঠল—শালা! শুয়ারের বাচ্চা! কি বললি? আমার বাড়ি—আমি ঢুকব না?

লোকটা পিছু হাটিতে স্বরু করলে—ওই তা আমি কি করব? বাবু বলে দিলে যে তোমাকে বলতে।

—বাবু? ওরে শালা তুই এলি কেনে? তোমার বাবকে মেরে তবে আমার অন্য কাজ! আমার ঘর, শুয়ারের বাচ্চা! ছোট লোকের কুত্তা—

লোকটা ততক্ষণে পিছন ফিরে রেঁা রেঁা শব্দে ছুটতে আরম্ভ করেছে। আগেকার কাল হলে এই দৃশ্য দেখে ইস্কাপন হো-হো ক'রে হাসত। কিন্তু আজ আর তার হাসি এল না। রাগে মাথাটা যেন ফেটে যাচ্ছে মনে হচ্ছে। সে ছিল জেলে বন্দী হয়ে, তার এই অসময়ে তার ঘর কত যত্ন ক'রে সে ঘরখানি করেছিল, সেই ঘর তার অন্য লোককে দিয়ে দিয়েছে! ইস্কাপন কুড়িয়ে নিলে একটা মাটির ঢেলা। ছুড়লে বোঁ ক'রে পলায়নপর রাখালটার দিকে! কিন্তু রাখালটার ভাগ্য ভাল। লাগল না তাকে। কিছুক্ষণ রাগে গুম হয়ে সে সেইখানে বসে রইল। তারপর উঠে চলল ক্ষিতীশের সন্ধানে। বেলা অনেক হয়েছে। ক্ষিদে পেয়েছে। রৌদ্রের মধ্যে যেন আগুনের আঁচ খেলে যাচ্ছে।

ইস্কাপনের মনে হ'ল এ সব যেন একা তার ওপর অত্যাচার

করবার জন্য হচ্ছে। এ রৌদ্রের এই আগুনের ঝলক—এও তাকে দগ্ধাবার জন্যে।

সেক্রেটারী তাকে বিনা কারণে বলে—লোকটা মরে নি কেন ?

জমিদার তার বাড়ি কেড়ে নিয়েছে।

গাঁয়ের মাটি তার পায়ের তলায় তেতে জলন্ত অঙার হয়ে উঠেছে। বাতাসে আগুনের আঁচ এসে তাকে দগ্ধাচ্ছে।

ক্ষিতীশের বাড়ি বন্ধ। মোটরের গ্যারাজটা ফাঁকা।

ক্ষিতীশ নাই। যুদ্ধের জন্যে পেট্রোল পাওয়া যায় না। ট্যাক্সি চালানো বন্ধ হয়ে গিয়েছে। ট্যাক্সি বিক্রী ক'রে ক্ষিতীশ চলে গিয়েছে এখান থেকে। ইস্কাপন বসে পড়ল। তার চোখের সামনে সত্যিই পৃথিবী খাঁ-খাঁ করছে। আকাশ থেকে মাটি পর্য্যন্ত সব ধোঁয়া—সব ধোঁয়া।

আপনার কাছার খুঁটে কয়েকটা টাকা ছিল—সেইটাতে সে হাত দিয়ে দেখলো। জেল গেটে জমা ছিল টাকা ক'টা। একটা দীর্ঘ-নিশ্বাস ফেলে উঠল। বাজারে এসে কেষ্ট মোদকের দোকানে দাঁড়াল।

—ভাল আছেন, মোদক মশায় ?

—কে ? ইস্কাতন লাগছে !

—হ্যাঁ গো !

—এলি কবে ?

—আজই।

—বেশ ! বেশ ! কিছুক্ষণ চুপ ক'রে থেকে কেষ্ট মোদক বললে, —তারপর ?

—এই চিঁড়ে—আর মিষ্টি দ্যান দেখি !

—ধারে দিতে পারব না কিন্তু।

কাছার খুঁট খুলে একটা টাকা বার ক'রে ইস্কাপন আগেই ফেলে দিলে—বললে—দু' আনার চিঁড়ে—দু আনার মিষ্টি !

—এ কি ? দু আনার চিঁড়ে গো ? দু আনার ওই ক'টি কি দিচ্ছেন ?

মোদক হেসে বললে—এই দু আনার চিঁড়ে।

ইস্কাপনের চোখ দুটো বড় হয়ে উঠল। দু আনার চিঁড়ে ? গলায় ছুরি দ্বান কেনে তার চেয়ে।

মোদক দু আনার দুটি বড় মার্বেলের মত রসগোল্লা ঠোঙায় ফেলে দিয়ে বললে—ধানের দর পনের টাকা। চালের পঁচিশ টাকা। এক পয়সার মিষ্টির দাম চার পয়সা হয়েছে। এই দেখ।

ইস্কাপনের আর সহ্য হল না। সে ঠোঙাসুদ্ধ চিঁড়ে সন্দেশ ছড়িয়ে ফেলে দিয়ে বললে—তার চেয়ে এক টাকার আপিং খেয়ে মরব।

ঘটনাটা হাস্যকর, তবুও কেষ্ট মোদক অপ্রতিভ হয়ে গেল। বললে—আমরা কি করব বল ?

তোমরা কি করবে সে ইস্কাপন জানে না। সে জানে এ অত্যাচার তার পটলি মরেছে ; ঘর কেড়ে নিয়েছে জমিদার, ট্যাক্সি বন্ধ হয়েছে, ইস্কাপনের কাজ গিয়েছে। চার আনার খাবারে পেটের একটা কোণও ভরবে না ইস্কাপনের—এ অত্যাচার। তার ইচ্ছে হচ্ছে—মাথার চুলগুলো টেনে ছিঁড়ে ফেলে। কেষ্ট ময়রার মাথাটা ভেঙে দেয়—দেওয়ালের সঙ্গে ঠুকে।

—আবে, ইস্কাপনোয়া ! থানার কনেষ্টবল।

রুক্ষ দৃষ্টিতে চেয়েই সে বলল—সাধারণ চোর ডাকাতের মত সে থানা পুলিশকে ভয় করে না।

—চল্—দরোগা বাবু বোলাইছেন তুকে।



১১

—এখন আমি যেতে পারব, যাও। বলে সে হন হন করে চলতে লাগল। কিছুদূর গিয়েই সে ফিরল।—চল—তোমার দারোগাই কি বলছে দেখি। চল।

দারোগা বললে—কবে ফিরলি ?

—আজই।

—কোথায় উঠেছিস ?

—ঘর ভেঙে গিয়েছে। পটলি মরে গিয়েছে। ক্ষিতীশ নাই। পথেই ঘুরছি এখন।

—তারপর ?

এ প্রশ্নের উত্তরে ইস্কাপন বললে—ক্ষিদেতে পেট জ্বলে গেল, খেতে জ্ঞান মশায়। দারোগা অবাক হয়ে গেল।

ইস্কাপন বললে—চার আনার চিঁড়ে মিষ্টি কিনে রেগে ফেলে দিলাম। এই—এই একমুঠো চিঁড়ে—আর এ টুকুন দুটো মিষ্টি—চোখে তার জল এল।

দারোগা চারটি মুড়ি আর এক টুকরো পাটালী তাকে দিলে। বললে—বিকেলে বরং লঙ্গরখানায় যাস, সেখানে খেতে পাবি।

লঙ্গরখানা ? ইস্কাপন অবাক হয়ে গেল।

দারোগা বললে—কোথায় থাকবি, কি করবি খবর দিয়ে যাস বাপু। তারপর বললে—তুই শহরে-টহরে চলে যা না রে। মোটরের কাজ জানিস। চাকরী যা হোক মিলবেই। এখানে থাকলেই তো হাঙ্গামা করবি। আর অভ্যেসে না করলেও পেটের জ্বালাতেও চুরি করতে বাধ্য হবি।

লঙ্গরখানা।

দেখে শুনে ইস্কাপন অবাক হয়ে গেল। সারি সারি বসে গেছে

সব—মেয়ে-পুরুষ ছেলেবুড়ো জোয়ান, যাকে আগে এখানে বলত কাঙালী ভোজন—লঙ্গরখানা তাই। তবু তার সঙ্গে অনেক তফাৎ। কেউ কারু দিকে তাকায় না। জোয়ান ছেলে পর্যন্ত জোয়ান মেয়ের দিকে চাইতে ভুলে গিয়েছে। পাঁজরার হাড় বেরিয়ে গিয়েছে, চোয়ালের হাড় উঠেছে উঁচু হয়ে, পেট জলে গিয়েছে। জোয়ান ছেলে—যে চোখের রঙের ঘোরে যুবতী মেয়ের দিকে তাকায়—সে রঙই মুছে গিয়েছে চোখ থেকে। ঘোলা—হলদে চোখ। ইস্কাপনের নিজেরই চাইতে মনে থাকল না।

দু-হাতা চালে ডালে ঘাঁটা জলো খিচুড়া। জেলের লপ্সী এর চেয়ে ঢের ভাল! খানিকটা শাকপাতায় আর একটা কিম্ভূৎকিমাকার বস্তু। তবু পেটের জ্বালায় তাই খেয়ে সে উঠে পড়ল। এর চেয়ে মরে যাওয়া ভাল। হাজার বার ভাল। তার হাড়ের ভেতর পর্যন্ত জ্বলছে যেন। মরে হাড় জুড়োয়—কথাটা সে শুনেছিল—আজ সে খুব ভাল ক'রে বুঝতে পারলে কথাটা।

ইস্কাপন কাকা!

কে?

তিনটে ছেলে। একটার বয়স আট—একটার পাঁচ—একটার তিন কি চার। অদূরে দাঁড়িয়ে একটা বছর পনেরো বয়সের মেয়ে। মোটা ডিগ-ডিগে পেট—বুকের পাঁজরাগুলো ঝির ঝির করছে; ঘোলা চোখ, রুক্ষ চুল। চৈতন হাড়ির ছেলে সব। ওই মেয়েটা চৈতনের বেটার বউ। চৈতন হাড়িকে ইস্কাপন দাদা বলত। চৈতনও চোর ছিল—দুজনের মধ্যে ভালবাসাও ছিল খুব। দুক্রোশ দূরে চৈতনের বাড়ি।

—কি রে? তোরা হেথা কেনে রে।

—খেতে আইচি। তুমি কবে এলে কাকা?

—খেতে এসেছিস ? এইখানে ? এই পিণ্ডি ? ইস্কাপন অবাক হয়ে গেল। চৈতন নামজাদা চোর। তা' ছাড়া ইদানীং তো তার ঘরেই দল বেঁধে উঠেছিল। চৈতনের ছয় ছেলে। বড়টা মেজটা ডাগর ; বড়টার বউ ওই মেয়েটা। দুই ছেলে নিয়ে চৈতন রাত্রে বের হত।

—বাবা মরে গেইছে, কাকা।

—চৈতনদা মরেছে ?

—মা মরেছে, দাদা মরেছে, মধ্যম মরেছে, গোঁসাই চলে গেয়েছে কোথা।

হায় ভগবান ! বলছে কি ? শুরবীর চৈতন, তার ছেলে—। কিসে মল ? কবে মল ? এবার বউটা এগিয়ে এল। বউটার চেহারাও যেন একখানা কাঁটার মত। দেখে শরীর শিউরে ওঠে। অথচ চমৎকার দেখতে ছিল বউটা। হৃষ্টপুষ্ট মেয়েটা, এক হাত ঘোমটা টেনে ঘুর ঘুর করে বেড়াত, ভারী ভাল লাগত। ঘোমটার মধ্য দিয়ে চোখে চোখ পড়লেই ফিক্ ফিক্ করে হাসত।

চৈতনের স্ত্রী পুত্রবধুকে এর জন্যে গাল দিত,—মর মুখপুড়ী, কালামুখী দেখন-হাসি আমার ! দোব নোড়ায় ঠুকে দাঁত ভেঙে।

চৈতনের ছেলে গর্জাতো—নেকড়ে বাঘের মত, বলতো—টুটি ছিঁড়ে দোব একদিন।

চৈতন বলতো—উ কি বদ স্বভাব ?

চৈতনের ছেলে ইস্কাপনকে কাকা বলতো, তবুও ইস্কাপনের মনে হত—। আজ কিন্তু ইস্কাপনের সমস্ত ভেতরটা ঘিনঘিন ক'রে উঠল ওকে দেখে। মেয়েটার মুখে আর সে ঘোমটাও নেই, সে হাসিও নেই। সে বললে—গুষ্টিশুদ্ধ কলেরা হয়েছিল। আমরা বাঁচলাম তারা মরে গিয়েছে। সেজন্য পালিয়েছে।

বড় ছেলেটা বললে—এইখানে খাই আমরা।

কিছুক্ষণ চুপ ক'রে থেকে ইস্কাপন মোদকের দোকানে টাকা ভাঙ্গানী পয়সা থেকে আধুলিটা বের ক'রে ছেলেটার হাতে দিয়ে বললে—বাড়ী যা! বলেই সে চলতে আরম্ভ করলে।

কিছুদূর এসে হঠাৎ তার মনে হল পিছনে ছেলেগুলো এখনও কথা বলছে। পিছন ফিরে দেখলে—সত্যই তাই! সে দাঁড়াল।

—তোরা বাড়ী গেলি না?

তারা পরস্পরের মুখের দিকে চাইলে। বউটা দূরে দাঁড়িয়ে আছে।

—সন্ধ্যে হয়ে গেল যে?

বড়ছেলেটা বললে—যাব না বাড়ী।

মেজটা বলে উঠল—তুমি আইচ এইবার, তোমার কাছেই থাকব কাকা!

ইস্কাপনের সর্বাঙ্গ জ্বলে গেল। তার নিজের আশ্রয় নাই, কাজ নাই, তার দিন কাটছে ওই ভিক্ষের পিণ্ডি খেয়ে, তার ওপর—রোয়া ওঠা কুকুরের বাচ্চার মত তিন তিনটে ছেলে, ওই—কদর্য্য কুৎসিৎ একটা মেয়ে তার সঙ্গে জুটতে চায়। নিজেরই ওপর তার রাগ হয়ে গেল। সে ওই আধুলিটা দিয়েই নিজের সর্বনাশ করেছে। ওরা ভেবেছে, ওদের ওপর তার অনেক মায়া, ওরা ভেবেছে—ইস্কাপনের অনেক পয়সা।

সে বলে উঠল, আমার বাড়ির ধার মাড়াবে তো খুন করব তোমাদিগে! অত্যন্ত অশ্লীল গাল দিল ওই কঙ্কালসার বউটাকে।—বেরো—বেরো—বেরো।

অনেকক্ষণ ঘুরে কোথায় রাত্রে শুয়ে থাকবে স্থির করতে পারলে না।

ষ্টেশনে গিয়েছিল। গরমের দিন। প্লাটফরম—বেশ আরামের জায়গা, সেখানেও ভাল লাগে নি। অবশেষে সে এল আপনার ভাঙ্গা ঘরের সামনে। বাড়ী আর তার নয়, জমিদার কেড়ে নিয়েছে। মারামারি সে করতে পারে। কিন্তু কি ফল? এই গাঁয়ে—শুধু এই গাঁয়ে কেন—সব জায়গাতেই তো এই হাল। ইষ্টিশানে সে শুনেছে—দুনিয়া—পৃথিবী শুদ্ধ এই অবস্থা। তবে তার কাছে এই গ্রামটিকেই সব চেয়ে নিষ্ঠুর স্থান বলে মনে হচ্ছে। তাই আর ঘর নিয়ে হাঙ্গামা করতে তার ইচ্ছে নাই। আজ রাতটা সে শুয়ে থাকবে তার ভাঙ্গা ঘরের দাওয়ায়। শেষ রাত্রি। তাতে গর্ত্তের মধ্যে আছে যে গোখরোটা—সেটা যদি দেয় চুম খেয়ে, তো খালাস। বাঁচে তো কাল সকালে উঠেই চলে যাবে।

অন্ধকার সব। কিন্তু অন্ধকারের মধ্যেই ঘুরছে—ফিরছে সে, অন্ধকারের মধ্যেও নজর চলছে বেশ। দাওয়ার কাছে এসেই সে চমকে উঠল। কে? কারা? হুঁ। তাই বটে। সেই নেড়ীকুত্তার বাচ্চার দল। আর সেই মেয়েটা! ফতুয়ার পকেট থেকে দেশলাইটা বার করে সে ফস্ করে একটা কাঠি জ্বেলে ফেললে।

ঠিক তাই। সঙ্গ ছাড়ে নি। তাকে ছাড়বে না বলে এখানে এসে একপাশে শুয়ে আছে। রূঢ় ঝাঁকি দিয়ে কর্কশ কণ্ঠে সে ডাকলে। কিন্তু অদ্ভুত ঘুম। মরণাদশা ওদের, আধা মরণ ওদের হয়েই গিয়েছে। তাই ঘুমও ওদের মরণ ঘুম। না—হয়েই গিয়েছে এর মধ্যে? গোখরো কাজ শেষ করেছে? না! গা গরম; জ্বরের মত জ্বলছে। সে আবার ঠেলা দিল।—এই! এই!

এবার তারা উঠল। ইস্কাপন একে একে হাতে ধরে ঝুলিয়ে এনে রাস্তায় একরকম আছড়ে ফেলে দিলে। বউটাকে টেনে আনলে চুলে ধরে। তার অঙ্গ স্পর্শ করতেও ইস্কাপনের মন বিদ্রোহী হয়ে উঠেছিল।

সকলকে টেনে বাইরে এনে রূঢ় স্বরে সে বললে—মরবি! মরবি! গোখরো খরিশ দেবে শেষ ক'রে। ব'লে সে অন্ধকারের মধ্যেই সেই খোলসের টুকরোটা এনে তাদের গায়ে ফেলে দিয়ে বললে—এই দেখ!

তারপর সে সেখান থেকে একরকম ছুটে চলে গেল। দশটার ট্রেনের টিকিটের ঘণ্টা বাজছে। সে ষ্টেশনের পথে উঠল এসে থানায়। আপিসে এখনও লণ্ঠন জ্বলছে।

—দারোগাবাবু!

—কে? ইস্কাপন? কিরে এত রাত্রে?

—যাবার সময় বলে যেতে বলেছিলেন। তাই—

আশ্চর্য হয়ে গেল দারোগা।—কোথায় যাবি এত রাত্রে?

—আজ্ঞে? সে জানে না কোথায়।

—যাবি কোথায়? কাশী না গয়া—না মক্কা না মদিনা? কোথায়?

—কাশী। আজ্ঞে কাশীই যাব আমি।

—কাশী?

—হ্যাঁ আজ্ঞে, সন্নেসী হব আমি। মেগে খাব। চুরি না—চামারি না। কাজ না কম্ম না—বাবার নাম করব আর মেগে খাব। আমি কাশী চল্লাম। দশটার টেনে।

দরদর করে তার চোখ দিয়ে জল পড়ছিল।

দারোগা অবাক হয়ে গেল।

কাশী নয়; বর্দ্ধমানে এসে হঠাৎ তার বৈরাগ্য কোথায় বিলুপ্ত লয়ে গেল। বিশ্বনাথে প্রতি ভক্তিও সে আর অনুভব করলে না;

ভাগ! কাশী কেন যাবে সে? বাবা বিশ্বনাথ! মাথায় থাকুন

বাবা বিশ্বনাথ। একবার ইস্কাপন দেওঘর গিয়েছিল ক্ষিতীশের মোটরের সঙ্গে। বাপ! মন্দিরের ভিতর যে অন্ধকার আর যে গুমোট গরম! ইস্কাপনের মাথার উপরেই একজন গঙ্গাজলের ভাঁড় ভেঙে দিয়েছিল।

সে কলকাতার গাড়ীতে চড়ে বসল।

কলকাতা! রাস্তায় পয়সা ছড়ান। বড় বড় মোটর বাস, ঝকঝকে দামী মোটর, বড় বড় ঘোড়া, আকাশ ছোঁয়া বাড়ী; বিজলী বাতি—রাত্রিতে অন্ধকার ঢুকতে পার না কলকাতায়। রূপের হাট কলকাতা! বেনারসী সাড়ী পয়ে স্বর্গে পরীর মত মেয়েরা পথ আলো করে চলে যায়। দু'হাতে রোজকার করবে ইস্কাপন, পেট ভরে খাবে; সাধ মিটিয়ে পরবে; চোখ জুড়িয়ে রূপ দেখবে, ঐশ্বর্য্য দেখবে, জীবন সার্থক করবে।

কলকাতায় এসে নামল সে। রাত্রি তখন দশটা। ব্ল্যাক আউটের অন্ধকার কলকাতা। অন্ধকার! অন্ধকার সব অন্ধকার! অন্ধকার এত গাঢ় হয়?! অমাবস্যার রাত্রের অন্ধকারে ইস্কাপন একা পথ হেঁটেছে—কিন্তু এমন অন্ধকার দেখে নাই। শুধু বড় বড় রাস্তায় দু'পাশের দোকানের মধ্যে আলো দেখা যায়, তার কিছু ছটা এসে পড়ে পথের উপর কিন্তু ছোট রাস্তা—গলি পথ—সে কি ভীষণ অন্ধকার! মধ্যে মধ্যে ঠুঙি পরানো আলোর তলায় খানিকটা আলো মুগ-মুগ করছে।

পরদিন সকালে সে দেখলে—রাস্তার ধারে কঙ্কালসার মানুষের যেন মেলা বসে গিয়েছে। ওই গৌর দাদার ছেলেগুলোর মত বউটার মত হাড় পাঁজরা সার ভিখিরীর পঙ্গপাল!

একটা জায়গায় ভিড় জমে গিয়েছে। চীৎকার ক'রে কাঁদছে একটা মেয়ে। উঁকি মেরে ইস্কাপন দেখলে—একটা ছেলে পড়ে আছে, রক্তে

ভাসছে যেন, মাথার খুলিটার আধখানা নাই। রক্তের মাঝখানে ভাসছে মাথার সাদা ঘিলু! মোটর চাপা পড়েছে। মা কাঁদছে বুক চাপড়ে। ওই ভিখিরীদেরই ছেলে!

শিউরে উঠে ইস্কাপন চলে গেল সেখান থেকে। রাগও হল। ড্রাইভার বেটাকে পেলে সে লাগাত কয়েকটা সুইট ব্লো! ঘুসিকে ইস্কাপন সুইট ব্লো বলে। কথাটা সে শিখেছে দেশের মোটর সার্ভিসের মালিকের কাছ থেকে। মালিক পথেই সুইট ব্লো চালাত তাদের বুকে পিঠে।

বাস মোটর ট্রাম দেখতে দেখতে সে চলে।

আবার এক জায়গায় সে দাঁড়ায়। অনেক লোক দাঁড়িয়ে আছে। একখানা মোটর বাসে দুটো ভিখিরীকে ধরাধরি করে তুলছে। মরেই গিয়েছে বলে মনে হ'ল ইস্কাপনের। না, বুকের পাঁজরাগুলো দুলছে এখনও। মোটর বাসটার পিছন দিকটা কাটা, গায়ে একটা লাল ঢেরা কাটা আঁকা রয়েছে। কে একজন বললে—হাসপাতালে নিয়ে যাচ্ছে।

—হাসপাতাল না মাথা। নিয়ে গিয়ে ফেলে দেবে নিমতলায়। যমের গাড়ী।

তিন জন ভিখিরী কাঁদছে—ওগো নিয়ে যেয়ো না গো! তোমাদের পায়ে পড়ি গো!

নীল কোর্ত্তা পরা একটা লোক গাড়ীতে হ্যাণ্ডেল মারলে।

ষ্টার্ট নিলে না গাড়ী। বোঁ বোঁ ক'রে হ্যাণ্ডেল মেরে—লোকটা ঘেমে গেল। ড্রাইভার এবার সেল্‌ফষ্টার্টারের চাবী টিপলে। খানিকটা—কোঁ-ওঁ-ওঁ করে সেও থেমে গেল। ড্রাইভার নেমে ইঞ্জিনের বনেট খুলে ফেললে।

ইস্কাপনও কৌতূহলী হয়ে উঁকি মেরে দেখবার চেষ্টা করলে কি হ'ল ইঞ্জিনটার। অত্যন্ত ছোট্ট একটা ব্যাপার। ইস্কাপনের চোখে প'ড়ে গেল ব্যাপারটা। ড্রাইভার খুঁজে বেড়াচ্ছে বাঁশ বনে কানা ডোমের মত। ইস্কাপন আর থাকতে পারলে না। বললে—ছেলের কানে বেধা, আপুনি পেটের চিকিৎসে করছেন যে মশায়!

বিরক্ত হয়ে ভ্রূকুটি করে ফিরে চাইলে ড্রাইভার। ইস্কাপন আঙুল দিয়ে দেখালে—ওই দেখুন। ওইখানে। এখানে। সে ঠিক জায়গায় হাত দিলে।

কদর্য্য চেহারার একটা ভিখিরী!

ইস্কাপন বললে—মোটরের কাজ আমি খুব ভাল জানি মশায়। একটা কাজ দেন কেনে!

* * *

এ-আর-পির এ্যাম্বুল্যান্স।

নীল কোর্ত্তা নীল প্যাণ্টলুন পরে পরে ইস্কাপন গাড়ী চালায়। কাজ পেয়ে গিয়েছে সে। ইস্কাপন বলে মানুষের দশ দশা—কখনও হাতী কখনও মশা। ছিলাম হাতী, হয়েছিলাম মশা—ফের হলাম হাতী। নসীব কা খেল। দুনিয়া গোলক ধাঁধা ভাই—নিমেষে ফক্কিকার।

গাড়ীতে ব'সে সে সিগারেট ধরিয়ে আরাম ক'রে টানে। অন্য লোকেরা ষ্ট্রেচারে তুলে বয়ে নিয়ে আসে দুস্থ মরণোন্মুখ ভিখিরীদের। গাড়ীর ভেতর দু-থাকি ক্যাম্বিসের ষ্ট্রেচার। ষ্ট্রেচারগুলো ভর্ত্তি হয়ে গেলে ইস্কাপনের গাড়ী চলে হাসপাতালের দিকে। ওদের নামিয়ে দিয়ে আবার চলে গাড়ী কে কোথায় পথের পাশে মরছে—তার সন্ধানে।

দুর্গন্ধে পেটের ভিতরটা মোচড় দিয়ে ওঠে। ইস্কাপন জোরে সিগারেটে টান মারে। গাড়ীর ভিতর শুয়ে কাতরায় হতভাগারা। ইস্কাপন আপন মনেই বলে—"কেশে ধরে নিয়ে যাবে, মিনতি কাহিনী শুনবে না।" তারপর হঠাৎ বলে ওঠে—শা—লা!

হাসপাতালের পথেই কত লোক দাঁত খিঁচিয়ে মরে যায়।

ইস্কাপন তাতে বলে—শা—লা!

মরুক। ইস্কাপনের ওই মড়া বয়েই পেট চলছে, তাই তার লাভ! শুধু পেট চলা! মাথায় গন্ধ তেল মাখে ইস্কাপন, সিগারেট খায়, কোর্তা পাৎলুন পরে কাবুলী স্যাণ্ডেল পায়ে দেয়, সন্ধ্যের পর অফ ডিউটিতে ইস্কাপন তো রাজা। দেশী মদের দোকানে ঢুকে—চোখে রঙ ধরিয়ে—সিগারেট মুখে দিয়ে সে বস্তীর দিকে হাঁটে। মধ্যে মধ্যে টর্চ জ্বেলে আশপাশ দেখে।

শা—লা! আপন মনেই সে বলে—সঙ্গে সঙ্গে মিষ্টি-মিষ্টি হাসি ফুটে ওঠে তার কদর্য্য পুরু কালো ঠোঁটে; গুণ গুণ করে সে গান ধরে—'হেসে নাও দুদিন বই তো নয়।' তার ছেলে বেলায় গ্রামের সখের থিয়েটারে সে গানটা শুনেছিল।

যমের গাড়ীর চাকরী। যত মরবে মরুক—সে পিছপাও হবে না। গাড়ীতে তেল থাকলেই হ'ল—ষ্টীয়ারিং ধরে সে ঠিক ট্রিপ মারবে ঝপাঝপ। 'চলো মুসাফের, বাঁধো গাঁঠেরী'। বেশী দূর নয় বাবা —বৈতরণীর ফটক পর্য্যন্ত সে হাজির করে দেবে। দিন গেলে ত্রিশ চল্লিশ আসামী নিয়ে চলে। মধ্যে মধ্যে মনে হয়—হায়—হায় —গৌরদাদার সেই ছেলে কয়টা আর বউটাকে সে গাড়ীতে পুরে যদি চালাতে পারত!

যমের গাড়ীর ড্রাইভার সে। তফাৎ চলো বাবা। সে হর্ণ দেয়

—আর কল্পনা করে—হর্ণের শব্দের মধ্যে সে ঠিক বলছে—যমপুরী! যমপুরী! যমপুরী!

এর ওপর মধ্যে মধ্যে বাজে সাইরেণ! জাপানীরা আসে বোমা ফেলতে। ইস্কাপন রেডী হয়ে বসে ষ্টীয়ারিং ধরে। হুকুম হলেই তার গাড়ী ছুটবে! নিয়ে আসবে বোমার ঘায়ে যমপুরীর যাত্রীদের বোঝাই ক'রে।

যেদিন বেশী মদ খায় রাত্রে—সেদিন তার মনে হয়—সব মরে যায়! সে গাড়ী বোঝাই করে হর্দ্দম নিয়ে গিয়ে ফেলে। ঝপাঝপ! ঝপাঝপ! ঝপাঝপ!

* * *

সেদিন রবিবার। বেলা বোধ হয় দশটা। ইস্কাপন বসে সিগারেট টানছিল অলস ভাবে। প্রকাণ্ড একটা হাতার মধ্যে খাপরার ছাউনী করা শেডের মধ্যে গাড়ীগুলো রয়েছে। মুখ সব রাস্তার দিকে। ট্যাঙ্ক ভর্ত্তি তেল। সব তৈয়ার অবস্থায় রয়েছে। রবিবারটা—খুব হুঁসিয়ারীর বার। তবে দিনের বেলায় নয়, রাত্রি বেলা। এ দিন আর ছুটি নাই। রবিবারেই আসে জাপানীরা। সন্ধ্যের পর কখন যে ককিয়ে বেজে উঠবে সাইরেণ তার কোন ঠিকানা নাই। রবিবারে আমেজটা ইস্কাপন দিনের বেলাতেই সেরে নেয়। লুকিয়ে রাখা শিশি থেকে কয়েক ঢোক খেয়ে ইস্কাপন মৌজ করে সিগারেট টানছিল। হঠাৎ সাইরেণ বেজে উঠল। লাফিয়ে উঠে দাঁড়াল ইস্কাপন। যাঃ শালা দিনের বেলাতেই এল না কি জাপানীরা?! আসুক না—আসুক—ছুটল ইস্কাপন গাড়ীর দিকে! তৈয়ার—তৈয়ার থাকতে হবে!

আকাশে প্লেনের শব্দ উঠল। গাড়ীর সিটে বসেই পাশ দিয়ে মুখ বাড়িয়ে সে আকাশের দিকে চাইলে। সাদা ঝকঝকে—বকের ঝাঁকের মত এ ঝাঁক প্লেন চলে গেল।

ইস্কাপন বললে—শা—লা!

ছুটছে ইস্কাপনের গাড়ী। খিদিরপুর ডক। ধোঁয়ায় আকাশ ছেয়ে গিয়েছে—জাহাজ জ্বলছে, বাড়ী ভেঙে পড়েছে; চারিদিকে পড়ে আছে রক্তাক্ত মানুষ। হাত পা—মুণ্ড—ঘিলু রক্ত! আঁশটে গন্ধ উঠছে।

ইস্কাপনের গাড়ী বোঝাই। ছুটছে। হাসপাতাল। হাসপাতাল থেকে আবার খিদিরপুর। আবার হাসপাতাল। আবার খিদিরপুর। আবার হাসপাতাল। ওদিকের হাসপাতাল বোঝাই। চলো এবার মিটিয়া কলেজ!

গাড়ী ছুটছে! ইস্কাপনের মনে হচ্ছে চারিদিকের বাড়ী ছুটছে পিছনের দিকে। ছুটছে। ষ্টীয়ারিং ধরে আছে ইস্কাপন। চোখ সামনের দিকে। যমের বাড়ীর যাত্রী নিয়ে চলেছে সে। যমের গাড়ী! গাড়ী থামে। জখমী নামায় লোকেরা। ইস্কাপন আড়ালে গিয়ে শিশিতে মুখ লাগায়। চোখ লাল হয়ে ওঠে! মাথার মধ্যে আগুন জ্বলে। চলো মুসাফের—বাঁধো গাঁঠেরী! শা—লা! গাড়ী ছোটে হু—হু করে। পাশের লোক ত্রস্ত হয়ে ওঠে।—এই—এই! করছিস কি? স্পীড কমিয়ে দে! এই—এই!

ইস্কাপন হাসে। বহুদুর জানা হৈ! চলো মুসাফের!

এই! এই! রোখো গাড়ী! রোখো!

—ছুটি—ছুটি! ছুটি দাও আমাকে! ছুটি!

পাশ থেকে জোর করে ঠেলে ইস্কাপনকে সরিয়ে পাশের লোকটি গাড়ীর ষ্টীয়ারিং ধরে, ফুট ব্রেকে পা দেয়। কিন্তু তার আগেই গাড়ীখানা গিয়ে ধাক্কা মারে সামনের লাইট পোষ্টে।

ইস্কাপনের মনে হয় লাইট-পোষ্টটাই যমরাজা। ধাক্কা মারবার মূহূর্ত্তটিতেই সে সেলাম বাজিয়ে বলে—সেলাম হুজুর!

**সমাপ্ত**